# ভারতচন্দ্রের অন্নদামঙ্গল

শ্রীব্রজেন্দ্রচন্দ্র ভট্টাচার্য
অধ্যাপক, বাঙ্গলা ভাষা ও সাহিত্য বিভাগ
গোবরডাঙ্গা হিন্দু কলেজ




মডার্ণ বুক এজেন্সী প্রাইভেট লিঃ
পুস্তকবিক্রেতা ও প্রকাশক
১০, বঙ্কিম চ্যাটার্জী ষ্ট্রীট,
কলিকাতা—১২

# ॥ বিষয়-সূচী ॥

# ভূমিকা

## বাংলা সাহিত্যে মঙ্গলকাব্যের ধারা ও অন্নদামঙ্গল

রায়গুণাকর ভারতচন্দ্র বাংলা মঙ্গলকাব্যধারার শেষ যুগের কবি। খৃষ্টীয় চতুর্দশ শতক হইতে অষ্টাদশ শতক পর্যন্ত প্রায় চারিশত বৎসর ধরিয়া বাংলা সাহিত্যের দরবারে মঙ্গলকাব্যগুলি আধিপত্য বিস্তার করিয়াছে। ভারতচন্দ্রের সময়ে আসিয়া এই কাব্যধারার গতি প্রায় রুদ্ধ হইয়া যায়। ভারতচন্দ্র শেষবারের মত মঙ্গলকাব্যধারাকে তাঁহার অসাধারণ কবিত্বশক্তির দ্বারা পুষ্ট করিয়া তুলিলেন। ভারতচন্দ্রের পরই বাংলা সাহিত্যের এই দীর্ঘস্থায়ী ধারাটির গতি রুদ্ধ হইয়া যায়। ভারতচন্দ্রের বেশ কিছুদিন পূর্ব হইতেই কাব্যরসিক বাঙ্গালী পাঠক মঙ্গলকাব্যের একঘেঁয়েমিতে প্রায় বিরক্ত হইয়া উঠিয়াছিল। ভারতচন্দ্র 'নূতন মঙ্গল' লিখিয়া পাঠকদের বিরক্তি অপনোদন করিতে সক্ষম হইয়াছিলেন এবং এক অনাস্বাদিত-পূর্ব কাব্যরসের যোগান দিয়া বেশ কিছুকাল বাঙ্গালী পাঠককে মাতাইয়া রাখিতে পারিয়াছিলেন। কিন্তু ভারতচন্দ্রই মঙ্গলকাব্যধারার শেষ কবি।

বাংলা সাহিত্যের প্রায় জন্মলগ্ন হইতেই মঙ্গলকাব্যের আবির্ভাব ঘটিয়াছে দেখা যায়। মঙ্গলকাব্যগুলির বিষয়বস্তু বিভিন্ন হইলেও এইগুলির বক্তব্য এক। কোন বিশেষ দেবতার পূজা কি করিয়া পৃথিবীতে প্রচারিত হইল, ঐ দেবতার মাহাত্ম্য এবং তাঁহাকে পূজা করিলে কিরূপ সুখ ও সমৃদ্ধিতে বাস করা যাইবে সমস্ত মঙ্গলকাব্যের বক্তব্য হইল এই। বিভিন্নপ্রকার মঙ্গলকাব্যের যে সকল দেবতা পূজিত হইয়াছেন তাঁহারা সকলেই পৌরাণিক দেবতা নহেন, তাঁহাদের অনেকেই লৌকিক। এই পৌরাণিক পরবর্তী যুগের লৌকিক দেবতাদের আবির্ভাবের পশ্চাতে কতকগুলি কারণ বিদ্যমান রহিয়াছে। অবলোকিতেশ্বর বুদ্ধের আবির্ভাবের কিছুকাল পরে পৌরাণিক দেবতাদের আবির্ভাব ঘটিয়াছিল। বাংলাদেশে বৌদ্ধধর্মের অন্তিম অবস্থায় খৃষ্টীয় নবম-ত্রয়োদশ শতাব্দীতে তান্ত্রিক বৌদ্ধগণ কর্তৃক কিছু কিছু লৌকিক দেবদেবীর সৃষ্টি হয়। ঐ সময় বহিরাগত মুস্লিমশক্তির অত্যাচারের পটভূমিকাতেও কিছু কিছু লৌকিক দেবদেবীর আবির্ভাব ঘটে। এই সকল লৌকিক ও পৌরাণিক দেবদেবীকে কেন্দ্র করিয়াই মঙ্গলকাব্যগুলি রচিত হইয়াছিল। মঙ্গলকাব্যের দেবদেবীগণের উদ্ভবের কারণটি আমাদিগকে এইবার বিশ্লেষণ করিবার চেষ্টা করিতে হইবে।

খৃষ্টীয় ত্রয়োদশ শতাব্দীর একেবারে প্রারম্ভে লক্ষ্মণসেনের রাজত্বকালে বাংলাদেশ বহিরাগত মুস্লিমশক্তির নিকট পরাভূত হয়। এই বহিরাগত তুর্কী মুসলমানদের ধর্মান্ধতা ও অত্যাচার-প্রবণতা বাংলাদেশের উপর দিয়া এক প্রচণ্ড ঝড় প্রবাহিত করাইয়া দিল। ইহারা বাঙ্গালীর বিদ্যাচর্চা ও সাহিত্যচর্চার কেন্দ্র প্রধান বৌদ্ধবিহারগুলি এবং ব্রাহ্মণ পণ্ডিত-অধ্যুষিত গ্রামগুলি একেবারে ধ্বংস করিয়া ফেলিল। ফলে সেন রাজাদের আমল হইতে বাংলাদেশে ব্রাহ্মণ্য সংস্কৃতির যে প্রভাব বিস্তৃত হইতেছিল তাহার স্রোত অকস্মাৎ রুদ্ধ হইয়া গেল। তুর্কীদের ধ্বংসলীলার প্রায় দুইশত বৎসর পর পুনরায় বাংলাদেশে সাহিত্যচর্চার সূত্রপাত হইল এবং এই সময়ই মঙ্গলকাব্যগুলির উদ্ভব হয়। পঞ্চদশ শতাব্দীর পূর্বে লিখিত কোন মঙ্গলকাব্যের পুঁথি যদিও পাওয়া যাইতেছে না তথাপি বাংলা সাহিত্যে মঙ্গলকাব্যের কাল বা যুগ বলিতে ত্রয়োদশ শতাব্দী হইতে আরম্ভ করিয়া অষ্টাদশ শতাব্দী পর্যন্ত কালকেই বুঝিতে হইবে। এই যুগে রচিত এক শ্রেণীর ধর্মকেন্দ্রিক আখ্যান-কাব্যই মঙ্গলকাব্য।

ত্রয়োদশ অষ্টাদশ শতাব্দীকে মঙ্গলকাব্যের কাল বলিলেও এবং এই কাব্যগুলির উদ্ভবের মূলে অত্যাচারী বৈদেশিক শক্তির প্রভাব কিছু পরিমাণ থাকিলেও আসলে এই কাব্যগুলির উৎস আরও অতীত যুগে অনুসন্ধান করিতে হইবে। আর্য-ব্রাহ্মণরা বরাবরই বাংলাদেশকে ঘৃণার চক্ষে দেখিতেন। তাই বলিয়া বাংলাদেশ অসভ্য বর্বরদের দ্বারা অধ্যুষিত ছিল না। এই অঞ্চলের অনার্য অধিবাসীরা তাহাদের নিজস্ব এক সভ্যতা ও সংস্কৃতি গড়িয়া তুলিয়াছিল। এই সভ্যতা ছিল কৃষিভিত্তিক। বাংলাদেশে যাঁহারা প্রাক্-মুস্লিম যুগে প্রাধান্য বিস্তার করিয়াছিলেন তাঁহারা প্রধানতঃ ব্রাহ্মণ্য সংস্কৃতির ধারক ও বাহক ছিলেন। বৌদ্ধধর্মাবলম্বী পাল রাজারা দীর্ঘকাল বাংলাদেশে রাজত্ব করিয়াছিলেন। তাঁহারাও কৃষিভিত্তিক বাঙ্গালী সভ্যতা ও সংস্কৃতির বিশেষ ধার ধারিতেন না। পরন্তু ব্রাহ্মণ্য সংস্কৃতিরই তাঁহারা পরিপোষকতা করিয়াছিলেন। পাল রাজাদের পরবর্তী সেন রাজবংশ তো পূর্ণোদ্যমে বাংলাদেশে ব্রাহ্মণ্য সংস্কৃতির প্রভাব বিস্তারে তৎপর ছিলেন। ফলে একই কালে বাংলাদেশে উপরে উপরে ব্রাহ্মণ্য সংস্কৃতির প্রভাব চলিতে থাকিলেও কৃষিভিত্তিক সভ্যতাজাত বাঙ্গালীর লৌকিক সংস্কৃতি অন্তঃশীলা ফল্গুধারার ন্যায় প্রবাহিত ছিল।

পাল রাজাদের সময়েই যে বাঙ্গালীর লৌকিক সংস্কৃতি বাংলাদেশের সামাজিক জগতে প্রভাব বিস্তার করিতে সক্ষম হইয়াছিল তাহার প্রমাণ পাওয়া

যায় সংস্কৃতের প্রভাব সম্পূর্ণ অস্বীকার করিয়া বাংলা ভাষার উদ্‌বর্তনে এবং সেই ভাষায় রচিত চর্যাগীতিতে, যাহাতে বাংলার লোকজীবনের চিত্রই ফুটিয়া উঠিয়াছে।

সমগ্র উত্তরভারত হইতে বিতাড়িত বৌদ্ধধর্ম শেষ পর্যন্ত বাংলাদেশে আসিয়া আত্মরক্ষার শেষ ঘাঁটি প্রস্তুত করিল। একাদশ শতাব্দী পর্যন্ত বাংলাদেশে বৌদ্ধধর্মের প্রভাব প্রায় অক্ষুণ্ণ ছিল। এই প্রভাবকে বাঁচাইয়া রাখিবার জন্য বৌদ্ধরা (মহাযান সম্প্রদায়) নিজেদের ধর্মমতের (তান্ত্রিক বৌদ্ধধর্ম) সঙ্গে বাংলাদেশের লৌকিক ধর্মসংস্কারের মিশ্রণ আরম্ভ করিল। বৌদ্ধতান্ত্রিকদের দেবদেবীরা অত্যন্ত বীভৎস ও ক্রুর প্রকৃতির ছিলেন। তুর্কিরা বাংলাদেশে যে বর্বরোচিত অত্যাচার করিয়াছিল তাহার পরিপ্রেক্ষিতে তৎকালীন সমাজে এই সকল দেবতার একটা সমর্থন থাকা খুবই স্বাভাবিক ছিল। আর এই সকল উগ্রদেবতাকে নানা উপচারে পূজা করিয়া সন্তুষ্ট রাখিতে পারিলে বিবিধ অত্যাচার হইতে রক্ষা পাওয়া যাইবে মানুষের এই স্বাভাবিক বিশ্বাসের সুযোগে ইঁহারা অচিরাৎ সমাজে প্রতিষ্ঠালাভ করিয়া ফেলিলেন।

মানুষের মন সাধারণতঃ আপন আপন স্বার্থচিন্তাতেই মগ্ন থাকে। কি ভাবে চলিলে, কোন্ পথ ধরিলে ভোগৈশ্বর্যের মধ্যে থাকা যাইবে মানুষ সর্বদা তাহাই ভাবে। সুখ, স্বাস্থ্য, ধন, শত্রুর পরাভব প্রভৃতি কামনার দ্বারা পীড়িত মানুষের মন পৃথিবীতে আবদ্ধ থাকে। কাজেই যে সকল দেবতা মর্ত্যে আগমন করিয়া মানুষকে সুখ-সমৃদ্ধির পন্থা বাতলাইয়া দেন তাঁহারাই সর্বাপেক্ষা আদরণীয় হইবেন ইহাতে সন্দেহ কি? তাই আমরা দেখিতে পাই, বুদ্ধদেব যখন মানুষের দুঃখ দূর করিবার জন্য এই ধূলিধূসরিত ধরণীর মানব-সমাজের মধ্যে গিয়া দাঁড়াইলেন তখন ভাব-সর্বস্ব হিন্দুর দেবদেবীগণকে আর অলৌকিক স্বর্গধামে রাখা গেল না। তাঁহারাও পৃথিবীতে নামিয়া আসিলেন এবং মানুষের দুঃখ দুর্দশার প্রতিকারে অগ্রসর হইলেন। ঐ সকল দেবতার মর্ত্যলীলার কাহিনী পুরাণগুলিতে লিপিবদ্ধ হইয়াছে। মঙ্গলকাব্যের দেবতাগণের মধ্যেও বাস্তব সংসারের প্রয়োজন অতিশয় সুস্পষ্ট। কিন্তু ব্রাহ্মণ্য সংস্কৃতিতে এইরূপ স্বার্থবুদ্ধিজাত দেবতাকুলের সহজ স্বীকৃতি ছিল না। কাজেই পৌরাণিক দেবতারা যে উপেক্ষিত হইবেন ইহাতে আর আশ্চর্যের কি আছে?

বাংলা মঙ্গলকাব্যে বর্ণিত দেবতাদের উৎপত্তির কারণগুলি মোটামুটি এইরূপ, (১) আর্য-সংস্কৃতির প্রভাবাধীন থাকিয়াও বাংলার কৃষিভিত্তিক লৌকিক

ধর্ম-সংস্কার লৌকিক ধর্মমতের সৃষ্টি করিতেছিল, (২) অস্তিত্ব রক্ষার প্রয়োজনে মহাযানী তান্ত্রিক বৌদ্ধরা নিজেদের ধর্মমতের সঙ্গে ঐ সকল লৌকিক ধর্মমতকে মিশাইয়া নূতন নূতন দেবদেবীর সৃষ্টি করিতেছিল, (৩) মুসলমান ধর্মমত ও অত্যাচারের সম্মুখে দাঁড়াইয়া অসহায় জনসাধারণ এক অলৌকিক দৈবশক্তির কল্পনা করিল এবং সেই শক্তিকে নানাভাবে পূজা করিয়া সন্তুষ্ট করিতে ব্যস্ত হইল। এই সকল দেবতার মধ্যে বৈদিক ও পৌরাণিক দেবতাদের উদার ও কারুণিক-রূপ খুঁজিয়া পাওয়া যাইবে না এবং এই দেবতারা নীচ, ক্রূর, প্রতিহিংসাপরায়ণ এবং ভয়ানক স্বার্থপর। ভক্ত যেমন নিত্য-প্রয়োজনে তাঁহাদিগকে কাজে লাগায় তাঁহারও তেমনি ভক্তের নিকট হইতে তাঁহাদের প্রাপ্য কড়ায়-গণ্ডায় বুঝিয়া লন। একটু ত্রুটি ঘটিলেই সর্বনাশ। ভক্তকে তখন তাঁহারা ধনে-প্রাণে সংহার করেন। ষোড়শ শতাব্দী পর্যন্ত রচিত মঙ্গলকাব্যগুলিতে আমরা এই সকল ভীষণ প্রকৃতির দেবতার সাক্ষাৎ পাই। পরে ব্রাহ্মণ্য সংস্কৃতি এবং বৈষ্ণব ধর্মের প্রভাবে এই ক্রূরমনা দেবতাবৃন্দ শান্ত ও করুণাময় হইয়া পড়িলেন। উগ্রা চণ্ডী শেষ পর্যন্ত অভয়দাত্রী ও অন্নদাত্রী অভয়া ও অন্নদায় পরিণত হইলেন।

যে হানাহানি ও বিরোধের পটভূমিকায় মঙ্গলকাব্যের ক্রূরমনা ও প্রতি-হিংসাপরায়ণ দেবকুলের আবির্ভাব ঘটিয়াছিল ভারতচন্দ্রের কাব্যে পূজিতা দেবী তাঁহাদের সমগোত্রীয়া নহেন, যদিও এই দেবী পূর্ববর্তী যুগের মঙ্গল-কাব্যে আরাধ্যা শান্তোগ্র দেবীরই পরিবর্তিত রূপ। ভারতচন্দ্রের অব্যবহিত পূর্বে বাংলাদেশের রাজনৈতিক ও সামাজিক অবস্থা যদিও অত্যন্ত সঙ্কটাপন্ন হইয়া উঠিয়াছিল তবুও ষোড়শ ও সপ্তদশ এই দুইটি শতাব্দীতে বাংলাদেশে মোটামুটি শান্তিপূর্ণ অবস্থাই বিরাজমান ছিল। যে সামাজিক পটভূমিকায় ত্রয়োদশ-চতুর্দশ শতাব্দীর লৌকিক দেবকুলের আবির্ভাব ভারতচন্দ্রের সময়কার সামাজিক অবস্থা তাহা হইতে সম্পূর্ণ ভিন্ন প্রকারের ছিল। অবশ্য ভারত-চন্দ্রের অন্নদা বা অন্নপূর্ণা শান্তশ্রী-সমন্বিত স্নেহময়ী মাতৃমূর্তির প্রতীক হওয়ার অন্য কারণও বিদ্যমান ছিল। ব্রাহ্মণ্য সংস্কৃতির পুনরুত্থান এবং বৈষ্ণব প্রভাব এই কারণের অন্যতম। তদুপরি, "তখনকার নানা বিভীষিকাগ্রস্ত পরিবর্তন-ব্যাকুল দুর্গতির দিনে শক্তিপূজারূপে এই যে প্রবলতার পূজা প্রচলিত হইয়াছিল, ইহা আমাদের মনুষ্যত্বকে চিরদিন পরিতৃপ্ত রাখিতে পারে না। যে ফলের মিষ্ট হইবার ক্ষমতা আছে, সে প্রথম অবস্থার তীব্র অম্লত্ব পক্ব

অবস্থায় পরিহার করে। যথার্থ ভক্তি সুতীব্র কঠিন শক্তিকে গোড়ায় যদি বা প্রাধান্য দেয়, শেষকালে তাহাকে উত্তরোত্তর মধুর, কোমল ও বিচিত্র করিয়া আনে। বাংলাদেশে অত্যুগ্র চণ্ডী ক্রমশঃ মাতা অন্নপূর্ণার রূপে, ভিখারীর গৃহলক্ষ্মীরূপে, বিচ্ছেদবিধুর পিতামাতার কন্যারূপে,—মাতা, পত্নী ও কন্যা রমণীর এই ত্রিবিধ মঙ্গল-সুন্দররূপে দরিদ্র বাঙ্গালীর ঘরে যে রসের সঞ্চার করিয়াছিল, চণ্ডীপূজার সেই 'পরিণাম-রমণীয়তার' নিদর্শন ভারতচন্দ্রের 'অন্নদামঙ্গল'।"

**চণ্ডী, মঙ্গলচণ্ডী ও অন্নদা**—ব্রহ্মবৈবর্ত পুরাণে শক্তিদেবতার বিভিন্ন নাম দেখিতে পাওয়া যায়,—যেমন, দুর্গা, নারায়ণী, সতী, ভগবতী, গৌরী, পার্বতী, সনাতনী, সর্বাণী, সর্বমঙ্গলা, অম্বিকা, চণ্ডী ইত্যাদি। অবশ্য এই বিভিন্ন শক্তিদেবতা পরিণামে শিবের একমাত্র পত্নীরূপে অর্থাৎ শক্তিরূপে পরিণতি লাভ করিয়াছেন। একমাত্র শক্তির বিভিন্ন নাম হইলেও এবং পরিণামে এই শক্তিতে পরিণতি লাভ করিলেও ইহাদের উদ্ভবের ইতিহাস পরস্পর স্বতন্ত্রই ছিল।

দেবী অন্নদা বা অন্নপূর্ণার উদ্ভবের উৎস সন্ধান করিতে গেলে আমাদিগকে অনিবার্যভাবেই চণ্ডীদেবীকে কেন্দ্র করিয়া যে সাহিত্য রচিত হইয়াছে তাহার ধারাটি অনুধাবন করিতে হইবে। এই সাহিত্যের তিনটি ধারা লক্ষ্য করা যায়—( ১ ) মহিষমর্দিনী চণ্ডীর ধারা। অসুরদের সম্রাট মহিষাসুর একবার দেবরাজ ইন্দ্রের সঙ্গে শতবর্ষব্যাপী যুদ্ধে লিপ্ত হইয়াছিলেন। সেই যুদ্ধে দেবরাজ পরাভূত হইলেন এবং মহিষাসুর ইন্দ্রত্ব লাভ করে। তখন দেবরাজের দুর্গতির সীমা রহিল না। সমস্ত দেবতা গিয়া বিষ্ণুর শরণাপন্ন হইলেন। মহিষাসুরের অত্যাচারের বিবরণ শুনিয়া বিষ্ণু অত্যন্ত ক্রুদ্ধ হইলেন আর অন্যান্য দেবতারা তো ক্রোধাকুল ছিলেনই। ক্রুদ্ধ দেবকুলের মুখ হইতে তেজ নির্গত হইতে লাগিল। সেই অশেষ তেজঃপুঞ্জ হইতে ত্রিভুবন-উজ্জ্বলকারিণী এক দেবী সমুদ্ভূতা হইলেন। সমস্ত দেবতা বিভিন্ন অস্ত্র দিয়া এই দেবীকে রণ-সাজে সজ্জিত করিয়া দিলেন। ইনিই মহিষাসুরমর্দিনী। 'চণ্ডিকা-বিজয়', 'দুর্গামঙ্গল', কাব্যে এই দেবী বন্দিতা হইয়াছেন। ( ২ ) মঙ্গলচণ্ডীর ধারা—কালকেতু ও ধনপতি উপাখ্যানে অর্থাৎ চণ্ডীমঙ্গল কাব্যসমূহে বন্দিতা দেবী। (৩) অন্নদা বা অন্নপূর্ণার ধারা—অন্নদামঙ্গল প্রভৃতি কাব্যে এই দেবীর বন্দনা করা হইয়াছে।

ভারতচন্দ্রই এই কাব্যধারার প্রবর্তক। তাই তিনি তাঁহার কাব্যের প্রারম্ভে লিখিয়াছেন—

ভারত ও পদআশে **নূতন মঙ্গল** ভাষে
রাজা কৃষ্ণচন্দ্রের আদেশে॥

এই অন্নদাই আবার দেবী কালিকা। অন্নদামঙ্গল কাব্যের দ্বিতীয় খণ্ডে কালিকা দেবীরই মাহাত্ম্য বর্ণিত হইয়াছে। মহিষাসুরমর্দিনী চণ্ডী হইতে অন্নদা বা কালিকার রূপান্তর পর্যন্ত ধারাটাকে আমরা এইভাবে বিভক্ত কবিতে পারি—(১) চণ্ডীদেবী। ইনি উগ্র প্রকৃতির দেবতা। মার্কণ্ডেয় পুরাণে ইঁহার প্রথম আবির্ভাব দেখিতে পাওয়া যায়। ইনিই পরবর্তী যুগে দেবী দুর্গারূপে প্রতিভাত হইয়াছেন। (২) চণ্ডীদেবীর সঙ্গে নানা পৌরাণিক ও লৌকিক দেবদেবীব মিশ্রণজাত মঙ্গলচণ্ডী দেবী—ইনি শান্তোগ্র দেবতা। (৩) ইনিই পরিণামে 'সন্তানকে দুধেভাতে' রাখিবার দেবতা বা অন্নদা বা অন্নপূর্ণা হইয়া একেবারে পরিপূর্ণ মাতৃমূর্তিতে প্রতিষ্ঠিতা হইলেন।

দেবী অন্নদার সঙ্গে আবার বৈদিক অরণ্যানী দেবতার বেশ সাদৃশ্য লক্ষিত হয়। বেদে অদিতি, পৃথ্বী, সীতা, অরণ্যানী প্রভৃতি ভূমি ও শস্যদেবতাদের কথা পাওয়া যায়। এই দেবতাদের মধ্যে দেবীমাতা অদিতিই প্রধান। মার্কণ্ডেয় পুরাণে (মহিষাসুরমর্দিনী চণ্ডীর উদ্ভব এই পুবাণে বর্ণিত হইয়াছে) দেবী বলিয়াছেন যে, তিনিই পৃথিবীকে ফলে, শস্যে পূর্ণ করিয়া তোলেন এইজন্যই তিনি শাকম্ভরী। শারদীয়া দুর্গাপূজাব একটি প্রধান অঙ্গ নবপত্রিকা পূজা। কলা, কচু, হলুদ, জয়ন্তী, বেল, ডালিম, অশোক, মানকচু ও ধান প্রভৃতি দ্বারা এই পূজা করা হইয়া থাকে। এই পূজা ভূমিমাতার পূজা ছাড়া আর কিছুই নয়। কাজেই যে অন্নদা বা অন্নপূর্ণা যাবতীয় জীবের অন্নের সংস্থান করিয়া থাকেন তাঁহাকে ভূমি বা শস্যদেবতারূপে গ্রহণ করা যাইতে পারে।

চণ্ডী, মঙ্গলচণ্ডী, দুর্গা বা অন্নদা বা অন্নপূর্ণা—ইঁহারা একই শক্তির বিভিন্ন রূপ। তবে ইঁহাদের বিভিন্নরূপে আবির্ভূত হইবার বিভিন্ন কারণ দেখিতে পাওয়া যায়। মহিষাসুরমর্দিনী চণ্ডী ও মঙ্গলচণ্ডীর উল্লেখ বা নিদর্শন কাব্যে ও প্রস্তরশিল্পে খৃষ্টীয় ৭ম শতাব্দী হইতেই দৃষ্ট হয়। খৃষ্টীয় ১১-১২শ শতাব্দীতে আসিয়া লক্ষ্মী-সরস্বতী-কার্তিক-গণেশসমন্বিত মহিষমর্দিনী দুর্গা-প্রতিমার আবির্ভাব দেখিতে পাওয়া যায়। অতঃপর ১৪শ হইতে ১৮ শতকের প্রারম্ভ পর্যন্ত বাংলা কাব্যে মঙ্গলচণ্ডীর কাহিনীর সঙ্গে উমা-

মহেশের কাহিনী যুক্ত হইতে দেখি। ষোড়শ-অষ্টাদশ শতকের মধ্যে এই দেবীকেই কালিকাদেবীরূপে বন্দিত হইতে দেখিতে পাই। তারপর অষ্টাদশ শতকের মধ্যভাগে ভারতচন্দ্রে আসিয়া অন্নদামূর্তির প্রতিষ্ঠা হয়। তান্ত্রিক বা বৌদ্ধতান্ত্রিক, পৌরাণিক, লৌকিক প্রভৃতি বিভিন্ন প্রভাবে এই দেবী একেক সময় একেক মূর্তি ধারণ করিয়াছেন। অবশ্য তাহার সঙ্গে সামাজিক কারণ তো ছিলই।

**বিভিন্ন মঙ্গলকাব্য ও অন্নদামঙ্গল**—বাংলা সাহিত্যের মধ্যযুগে রচিত বিভিন্ন দেব-দেবীর বন্দনামূলক মঙ্গলকাব্যগুলিকে প্রধানতঃ এই কয়টি ভাগে ভাগ করা যায়—

(ক) মনসামঙ্গল—ভারতে সর্প পূজার এক বিরাট ইতিহাস রহিয়াছে। সর্পকুলের অধিষ্ঠাত্রী দেবী মনসা। মনসার পূজা বাঙ্গালাদেশেই বিশেষ জনপ্রিয়। কারণ সর্পভীতি বাঙ্গালাদেশেই সর্বাপেক্ষা অধিক। মনসামঙ্গল কাব্যের ধারাটি হইতেছে—( ১ ) আদি কবি হরিদত্ত। তাঁহার কাব্য-রচনার কাল ও কাব্যসম্পর্কে প্রামাণ্য তথ্যের একান্ত অভাব। তবে মনে হয় তিনি পঞ্চদশ শতাব্দীর পূর্বেকার লোক ছিলেন, ( ২ ) নারায়ণদেব—মনসামঙ্গলের সর্বাপেক্ষা জনপ্রিয় কবি। আবির্ভাব কাল পঞ্চদশ শতাব্দীর শেষভাগ ( ৩ ) বিজয়গুপ্ত—পঞ্চদশ শতাব্দীর একেবারে শেষভাগ, ( ৪ ) বিপ্রদাস পিপলাই—ঐ, ( ৫ ) গঙ্গাদাস সেন—ষোড়শ শতাব্দী, ( ৬ ) দ্বিজ বংশীদাস —ঐ, ( ৭ ) কালিদাস—সপ্তদশ শতাব্দী, ( ৮ ) কেতকাদাস ক্ষেমানন্দ—মনসামঙ্গলের অন্যতম শ্রেষ্ঠ কবি—সপ্তদশ শতাব্দী, ( ৯ ) জগজ্জীবন ঘোষাল—ঐ, ( ১০—১৫ ) ষষ্ঠীধর দত্ত, রামজীবন, জীবন মৈত্র, দ্বিজ রসিক, বিষ্ণুপাল, বাণেশ্বর রায়—ইহারা সকলে ১৭—১৮শ শতাব্দীর লোক। ইহা ছাড়া আরও অনেক অখ্যাত কবির রচিত মনসামঙ্গল কাব্যের পুঁথি পাওয়া গিয়াছে।

(খ) শিবমঙ্গল—বৈদিক এবং পৌরাণিক শিবের কৃষি-দেবতায় পরিণতি লাভ, যেহেতু নিরাপদ ও সমৃদ্ধ কৃষিকর্মের জন্য অনার্য বাঙ্গালীর একজন কৃষিদেবতার প্রয়োজন ছিল। শিবের ছড়া ও গীত বাঙ্গালাদেশে কবে হইতে প্রচলিত হইয়াছিল তাহা বলা দুষ্কর। কাহিনীর আকারে রচিত শিবমঙ্গল কাব্যের কবি হইতেছেন, (১) রামকৃষ্ণ রায়—সপ্তদশ শতাব্দী, (২) শঙ্কর কবিচন্দ্র—ঐ, (৩) রামেশ্বর ভট্টাচার্য—শিবায়ন কাব্য—অষ্টাদশ শতাব্দী,—ইহাই শ্রেষ্ঠ শিবমঙ্গল কাব্য, (৪) দ্বিজ কালিদাস—অষ্টাদশ শতাব্দী, (৫) দ্বিজ

মণিরাম—ঐ। এতদ্ব্যতীত আরও অনেক অখ্যাত কবি শিবমঙ্গল কাব্য রচনা করেন। চট্টগ্রামের চন্দ্রনাথ ও আদিনাথ অঞ্চলে শৈব প্রভাব বর্ধিত হওয়ায় ঐ অঞ্চলের কোন কোন কবি একশ্রেণীর শিবমঙ্গল কাব্য রচনা করেন যাহাদের সঙ্গে উপরে বর্ণিত কাব্যগুলির কোন যোগ নাই। ঐ সকল কবি তাঁহাদের কাব্যের নামকরণ করিয়াছিলেন 'মৃগলুব্ধ সংবাদ'—কারণ কাব্যের কাহিনীতে পৌরাণিক মৃগ ও লুব্ধকের কাহিনী আছে। এই কাব্যগুলি সংস্কৃত পুরাণের প্রত্যক্ষ প্রভাবে রচিত।

(গ) ধর্মমঙ্গল—রোগ, শোক হইতে পরিত্রাণের জন্য, নিঃসন্তানা জননীকে সন্তানদানের জন্য এবং অনাবৃষ্টিতে বৃষ্টিদানের জন্যই প্রধানতঃ ধর্মঠাকুরের প্রচলন হয়। ইনি একেবারেই অনার্য দেবতা। ধর্মমঙ্গলের কবিবৃন্দ হইতেছেন, (১) ময়ূরভট্ট—আবির্ভাব কাল, স্থান এবং কাব্য—সব কিছুই অনিশ্চিত, (২) আদি রূপরাম—ঐ, (৩) খেলারাম—ষোড়শ শতাব্দীর প্রথম ভাগ, কাব্য অসম্পূর্ণ, (৪) মাণিকরাম গাঙ্গুলী—আবির্ভাব কাল সম্বন্ধে প্রচুর বিতর্ক রহিয়াছে। অনুমান ষোড়শ শতাব্দীর দ্বিতীয়ার্ধ, (৫) রূপরাম—ষোড়শ শতাব্দীর দ্বিতীয়ার্ধ, (৬) শ্যাম পণ্ডিত—অষ্টাদশ শতাব্দী, (৭) সীতারাম—ঐ, (৮) রামদাস—সপ্তদশ শতাব্দী, (৯) প্রভুরাম—অষ্টাদশ শতাব্দী, (১০) ঘনরাম চক্রবর্তী—অষ্টাদশ শতাব্দী, ধর্মমঙ্গল কাব্যের শ্রেষ্ঠ কবি, (১১) সহদেব চক্রবর্তী—অষ্টাদশ শতাব্দী, (১২) নরসিংহ—ঐ, (১৩-১৫) হৃদয়রাম, গোবিন্দরাম, রামনারায়ণ—ঐ। এবং আরও কয়েকজন অনুল্লেখ যোগ্য কবি।

(ঘ) কালিকামঙ্গল ও অন্নদামঙ্গল—মধ্যযুগের নিদারুণ অত্যাচারের পরিপ্রেক্ষিতে বঙ্গদেশে তান্ত্রিক ভয়ঙ্করী কালিকাদেবীর বিশেষ আবেদন থাকিবারই কথা। এই ভয়ঙ্করী দেবীকে সন্তুষ্ট রাখিতে পারিলে সর্বপ্রকার বিপদ হইতে মুক্তি পাওয়া যাইবে এই বিশ্বাস তখনকার দিনে কিছু অস্বাভাবিক নহে। কালিকামঙ্গল কাব্যের রচয়িতাবৃন্দ হইতেছেন, (১) কবি কঙ্ক—ষোড়শ শতাব্দী, (২) শ্রীধর—ঐ, (৩) গোবিন্দদাস—ঐ, (৪) কৃষ্ণরামদাস—সপ্তদশ শতাব্দী, (৫) প্রাণরাম চক্রবর্তী—ঐ, (৬) বলরাম চক্রবর্তী—অষ্টাদশ শতাব্দীর প্রথমার্ধ, (৭-৮) ভারতচন্দ্র ও রামপ্রসাদ—অষ্টাদশ শতাব্দীর দ্বিতীয়ার্ধ, (৯-১১) নিধিরাম আচার্য, দ্বিজ রাধাকান্ত ও কবীন্দ্র।

**চণ্ডীমঙ্গল**—(১) মাণিক দত্তকে চণ্ডীমঙ্গলের আদি কবি বলা হয়। মুকুন্দরাম তাঁহার কাব্যে লিখিয়াছেন যে, ইঁহারই কাব্য অবলম্বনে তিনি

চণ্ডীমঙ্গল রচনা করিয়াছেন। মাণিক দত্তের চণ্ডীমঙ্গলের রচনাকাল স্থির করা যায় নাই। কাব্যটি পঞ্চদশ শতাব্দীর শেষার্ধে রচিত হইয়াছিল বলিয়া মনে হয়। (২) মাণিক দত্তের পরই দ্বিজ মাধব বা মাধবাচার্যের চণ্ডীমঙ্গল কাব্য রচিত হয়। মাধবের কাব্যের নাম মঙ্গলচণ্ডীর গীত। মাধব ও মুকুন্দরাম সমসাময়িক ছিলেন। মাধবের কাব্যের রচনাকাল ১৫৭৯-৮০ খ্রীষ্টাব্দ। (৩) কবিকঙ্কণ মুকুন্দরাম চক্রবর্তী—চণ্ডীমঙ্গলের শ্রেষ্ঠ কবি। মুকুন্দরামের কাব্যের রচনাকাল ১৫৯৪ হইতে ১৬০০ খ্রীষ্টাব্দের মধ্যে কোন সময়। (৪) দ্বিজ রামদেব—অভয়া মঙ্গল। ১৬৫৩ খ্রীষ্টাব্দে চট্টগ্রাম অঞ্চলে চণ্ডীপূজার যে ঐতিহ্য বিদ্যমান ছিল ঐ কাব্যে তাহাই রূপ পাইয়াছে। (৫) মুক্তারাম সেন—সারদামঙ্গল। চট্টগ্রাম অঞ্চলের লোক। কাব্য রচনাকাল অষ্টাদশ শতাব্দীর দ্বিতীয়ার্ধ। (৬) দ্বিজ হরিরাম—সপ্তদশ শতাব্দীর শেষ ভাগের কবি। তাঁহার কাব্যে মুকুন্দরামের প্রত্যক্ষ প্রভাব সুস্পষ্ট।

অতঃপর চণ্ডীদেবীকে অন্নদা বা অন্নপূর্ণাতে রূপান্তরিত হইতে দেখা যায় এবং ঐ দেবীকে বন্দনা করিয়া যে সকল কাব্য রচিত হইয়াছে তন্মধ্যে ভারতচন্দ্রের অন্নদামঙ্গল সর্বশ্রেষ্ঠ।

অন্যান্য মঙ্গলকাব্য—শীতলামঙ্গল—বসন্তরোগের অধিষ্ঠাত্রীদেবী, রায়মঙ্গল—সুন্দরবনের ব্যাঘ্রদেবতার বন্দনা; ষষ্ঠীমঙ্গল—নবজাত শিশুদের জীবন রক্ষার জন্য এই দেবীর বন্দনা। এছাড়া সারদামঙ্গল, সূর্যমঙ্গল, বাশুলীমঙ্গল এবং ঐতিহাসিক কাহিনী অবলম্বনে রচিত আরও মঙ্গলকাব্যের সন্ধান পাওয়া যায়। )

## কবিবর ভারতচন্দ্রের জীবনকাহিনী

পলাশীর যুদ্ধের পূর্ববর্তী সপ্তদশ শতাব্দীর প্রথমার্ধের বাংলাদেশের পূর্ণাঙ্গ ইতিহাস এখনও রচিত হয় নাই। কবিবর ভারতচন্দ্র রায় ঐ যুগেরই মানুষ ছিলেন। তাঁহার বিচিত্র জীবনকাহিনী আজ হয়তো অন্ধকারে অবলুপ্ত হইয়া যাইত যদি না তাঁহার তিরোধানের একশত বৎসরের মধ্যেই অপর একজন কবি নিষ্ঠার সঙ্গে তাঁহার জীবনী লিখিয়া না রাখিতেন। আমরা ঈশ্বরচন্দ্র গুপ্তের কথাই বলিতেছি। ১৮৫৩ হইতে ১৮৫৫ খৃষ্টাব্দের মধ্যে সংবাদ-প্রভাকর পত্রিকায় গুপ্ত কবি কতিপয় প্রাচীন কবি ও কবিওয়ালার জীবনকাহিনী ও অপ্রকাশিত রচনাবলী প্রকাশ করিয়াছিলেন। তন্মধ্যে 'কবিবর ভারতচন্দ্র

রায়গুণাকরের জীবন-বৃত্তান্ত' সবিশেষ উল্লেখযোগ্য। এই বৃত্তান্তে কিছু কিছু ভ্রমপ্রমাদ হয়তো আছে কিন্তু ইহাই ভারতচন্দ্রের একমাত্র প্রামাণিক জীবনী। তাহা হইতে আমরা জানিতে পারি :—

৺নরেন্দ্রনারায়ণ রায় মহাশয় জিলা বর্দ্ধমানের অন্তঃপাতি "ভুরস্থট" পরগণার মধ্যস্থিত "পেঁড়ো" নামক স্থানে বাস করিতেন। তিনি অতি সুবিখ্যাত সম্ভ্রান্ত ভূম্যধিকারী ছিলেন, সর্ব্বসাধারণে তাঁহাদিগের সম্মানপূর্ব্বক "রাজা" বলিয়া সম্বোধন করিতেন। ইনি "ভরদ্বাজগোত্রে" মুখোপাধ্যায় বংশে জন্মগ্রহণ করেন, বিষয়-বৈভবের প্রাধান্য জন্য "রায়" এবং "রাজা" উপাধি প্রাপ্ত হইয়াছিলেন। ইঁহার বাটীর চতুর্দ্দিকে গড়বন্দি ছিল, এ কারণ সেই স্থান "পেঁড়োর গড়" নামে আখ্যাত হইয়াছিল।

নরেন্দ্রনারায়ণ রায়ের চারি পুত্র, জ্যেষ্ঠ "চতুর্ভুজ রায়" মধ্যম "অর্জ্জুন রায়" তৃতীয় "দয়ারাম রায়" এবং সর্ব্বকনিষ্ঠ "ভারতচন্দ্র রায়"। এই বিশ্ববিখ্যাত ভারতচন্দ্র রায় গুণাকর মহাশয় ১৬৩৪ শকে ( ১৭১২ খ্রীষ্টাব্দে ) শুভক্ষণে অবনী-মণ্ডলে অবতীর্ণ হয়েন।

এমত জনরব, যে, অধিকারভুক্ত ভূমি সংক্রান্ত সীমা সম্বন্ধীয় কোন এক বিবাদসূত্রে নরেন্দ্রনারায়ণ রায় বর্দ্ধমানাধিপতি মহারাজ কীর্ত্তিচন্দ্র রায় বাহাদুরের জননী শ্রীমতী মহারাণী বিষ্ণুকুমারীকে কটুবাক্য প্রয়োগ করেন, ঐ সময়ে মহারাজ কীর্ত্তিচন্দ্র অতিশয় শিশু ছিলেন, তাঁহার মাতা মহারাণী সেই দুর্ব্বাক্য শ্রবণে অত্যন্ত কোপান্বিতা হইয়া "আলমচন্দ্র" ও "ক্ষেমচন্দ্র" নামক আপনার দুই জন রাজপুত সেনাপতিকে কহিলেন, "হয় তোমরা এই ক্রোড়স্থ দুগ্ধপোষ্য শিশুটিকে এখনি বিনাশ কর, নয়, এই রাত্রির মধ্যেই "ভুরস্থট" অধিকার করিয়া আমার হস্তে প্রদান কর, ইহা না হইলে আমি কোন মতেই জল গ্রহণ করিব না, প্রাণ পরিত্যাগ করিব।" এই আজ্ঞা শিরোধার্য্য করত উক্ত সেনাপতিদ্বয় দশ সহস্র সৈন্য লইয়া সেই রজনীতেই "ভবানীপুরের গড়" এবং "পেঁড়োর গড" বল দ্বারা অধিকার করিয়া লইল। পর দিবস প্রাতে বিষ্ণুকুমারী পেঁড়োর গড়ে প্রবেশ করিয়া দেখিলেন, ভূপতি নরেন্দ্র রায় ও তাঁহার পুত্রগণ এবং কর্ম্মচারী পুরুষ মাত্রে কেহই নাই, সকলেই পলায়ন করিয়াছেন, কেবল কতকগুলি স্ত্রীলোকমাত্র অতিশয় ভীতা ও কাতরা হইয়া হা! হা! শব্দে রোদন করিতেছেন।—মহারাণী সেই কুলাঙ্গনাগণকে অভয়বাক্যে প্রবোধ দিয়া সান্ত্বনা করত কহিলেন "তোমাদিগের কোন ভয় নাই, স্থির হও, স্থির হও, কল্য একাদশী গিয়াছে,

আমি উপবাস করিয়া রহিয়াছি, আমাকে শালগ্রামের চরণামৃত আনিয়া দেহ, তবে আমি জল গ্রহণ করিতে পারি।" এই বাক্যে পূজক ব্রাহ্মণ তৎক্ষণাৎ অমনি তাঁহার সম্মুখে "লক্ষ্মীনারায়ণ শিলা" আনয়নপূর্ব্বক স্নান করাইয়া চরণামৃত প্রদান করিলেন, রাণী অগ্রে তাহা গ্রহণ করিয়া পরে জলপান করিলেন। অনন্তর শালগ্রাম এবং অন্যান্য ঠাকুরের সেবা নিমিত্ত কিয়দংশ ভূমি দান করিলেন, আর ভবানীপুরের কালীর ভোগ-রাগের জন্য প্রতিদিন এক টাকা নির্দ্দিষ্ট করিয়া দিলেন কিন্তু যে সকল অর্থ ও দ্রব্যাদি লইয়াছিলেন তাহার কিছুই পরিত্যাগ করিলেন না, শুদ্ধ গড়, গৃহ, পুষ্করিণী ও উদ্যানাদি পুনঃ প্রদানপূর্ব্বক বর্দ্ধমানে পুনর্গমন করিলেন।

এতদ্‌ঘটনায় নরেন্দ্র রায় একক নিঃস্বই হইলেন, সর্ব্বস্বই গেল, কোনরূপে কায়ক্লেশে দিনপাত করিতে লাগিলেন।—এই সময় কবিবর ভারতচন্দ্র পলায়ন-করত মণ্ডলঘাট পরগণার অধীন গাজীপুরের সান্নিধ্যে "নওয়াপাড়া" নামক গ্রামে আপনার মাতুলালয়ে বাস করত তাজপুর গ্রামে সংক্ষিপ্তসার ব্যাকরণ এবং অভিধান পাঠ করিতে লাগিলেন, চতুর্দ্দশ বৎসর বয়ঃক্রম সময়ে এই উভয় গ্রন্থে বিলক্ষণ নৈপুণ্য লাভ করিয়া নিজালয়ে প্রত্যাগত হইয়া ঐ মণ্ডলঘাট পরগণার তাজপুরের সান্নিধ্য সারদা নামক গ্রামের কেশরকুনি আচার্য্যদিগের একটি কন্যাকে বিবাহ করিলেন, সেই বিবাহের পর তাঁহার অগ্রজ সহোদরেরা অতিশয় ভর্ৎসনাপূর্ব্বক কহিলেন "ভারত! তুমি আমাদের সকলের কনিষ্ঠ হইয়া এমন অনিষ্টকর কার্য্য কেন করিলে? সংস্কৃত পড়াতে কি ফলোদয় হইবে? তোমার এ বিদ্যার গৌরব কে করিবে? শিষ্য নাই ও যজমান নাই, যে, তাহাদিগের দ্বারা সমাদৃত হইবে ও প্রতিপালিত হইবে।" জগদীশ্বরেচ্ছায় এই তিরস্কার তাঁহার পক্ষে পুরস্কার অপেক্ষাও অধিক কল্যাণ-কর হইল, কারণ তিনি তচ্ছ্রবণে অতিশয় অভিমান-পরবশ হইয়া জিলা হুগলির অন্তঃপাতি বাঁশবেড়িয়ার পশ্চিম দেবানন্দপুর গ্রামনিবাসী কায়স্থ-কুলোদ্ভব মান্যবর ৺রামচন্দ্র মুন্সী মহাশয়ের ভবনে আগমনপূর্ব্বক পারস্য ভাষা অধ্যয়ন করিতে আরম্ভ করিলেন, মুন্সীবাবুরা তাঁহার প্রতি বিশেষ স্নেহপূর্ব্বক বাসা দিয়া সিধা দিয়া সুনিয়মে সদুপদেশ করিতে লাগিলেন। এই কালে ভারতচন্দ্র সংস্কৃত ও বঙ্গভাষায় কবিতা রচনা করিতে পারেন, কিন্তু তাহা কাহারো নিকট প্রকাশ করেন না এবং রীতিমত কোন বিষয়েরি বর্ণনা করেন না।—সময়বিশেষে কেবল মনে মনে তাহার আন্দোলন মাত্র

করিয়া থাকেন।—নচেৎ প্রতিনিয়তই শুদ্ধ বিদ্যাভ্যাসে পরিশ্রম করেন, অপর কোন ব্যাপারের আমোদ প্রমোদে কালক্ষয় করেন না। দিবসে একবার মাত্র রন্ধন করিয়া সেই অন্ন দুই বেলা আহার করেন। প্রায় কোন দিবস ব্যঞ্জন পাক করেন নাই। একটা বেগুন পোড়ার অর্দ্ধ ভাগ এবেলা এবং অর্দ্ধ ভাগ ওবেলা আহার করিয়া তাহাতেই তৃপ্ত হইয়াছেন।

উক্ত মুন্সী বাবুদিগের বাটীতে এক দিবস সত্যনারায়ণের পূজার সির্ণি, এবং কথা হইবে তাহার সমুদয় অনুষ্ঠান ও আয়োজন হইয়াছে—কর্ত্তাটি কহিলেন "ভারত, তোমার সংস্কৃত বোধ আছে, বাক্‌পটুতা উত্তম।—অতএব তোমাকেই সত্যনারায়ণের পুঁথি পাঠ করিতে হইবেক—গুণাকর ইহাতে সম্মত হইলে মুন্সী পুঁথি আনয়নের নিমিত্ত এক জনের প্রতি আদেশ করিলেন, তচ্ছ্রবণে রায় কহিলেন, "মহাশয়!—পুঁথি আনাইবার আবশ্যক করে না—আমার নিকটেই পুস্তক আছে, পূজা আরম্ভ হউক, আমি বাসা হইতে পুঁথি আনিয়া এখনি পাঠ করিব।"—এই বলিয়া বাসায় গিয়া তদ্দণ্ডেই অতি সরল সাধুভাষায় উৎকৃষ্ট কবিতায় পুঁথি রচিয়া শীঘ্রই সভাস্থ হইয়া সকলেব নিকট তাহা পাঠ করিলেন, যাঁহারা সেই কবিতা শ্রবণ করিলেন, তাঁহারা মোহিত হইয়া সাধু সাধু ও ধন্য ধন্য ধ্বনি করিতে লাগিলেন। গ্রন্থেব সর্ব্বশেষে ভারতের নামের "ভণিতা" এবং সবিশেষ পরিচয় বর্ণিত হওয়াতে সকলে আরো অধিক আশ্চর্য্য জ্ঞান কব্রিলেন।—সকলেই মুক্ত-কণ্ঠে কহিলেন।—ভারত!—তুমিই সাধু।—সরস্বতী তোমার মুখাগ্রে নৃত্য করিতেছেন।—তুমি সামান্য মনুষ্য নহ।—তোমার অসাধারণ ক্ষমতা ও অলৌকিক সাধ্য দৃষ্টে আমরা চমৎকৃত হইয়াছি।

... ... ...

এই কবিতা যৎকালে রচনা করেন তৎকালে ভারতের বয়স পঞ্চদশ বৎসরের অধিক হয় নাই। যদিও এতন্মধ্যে কোন কোন স্থানে মিলের কিঞ্চিৎ দোষ আছে, কিন্তু গুণাকরের এ দোষ দোষের মধ্যেই ধর্ত্তব্য হইতে পারে না,—কারণ একে বয়সের স্বল্পতা, এবং সময়ের স্বল্পতা, তাহাতে আবার এই রচনা প্রথম রচনা—ইনি সর্ব্বশেষে যে সকল গ্রন্থ বিরচন করেন তাহার তুলনা প্রায় দেখিতে পাই না।

উল্লেখিত ব্রতকথা ব্যতিরেকে চৌপদীচ্ছন্দে আর একটি কথা রচনা করেন।—লেখকের লেখার দোষে তাহার স্থানে স্থানে অতিশয় প্রমাদ

ঘটিয়াছে। কতক পারস্য, কতক বাঙ্গালা ও কতক সংস্কৃত "সাত নকলে আসল খাস্ত" তাহাই হইয়াছে। কোন কোন পদের চারি পাঁচটা কথাই নাই, সুতরাং অর্থ সংগ্রহ করা অতিশয় কঠিন হইয়াছে।—কি করি, উপায় নাই, আর একখানা হাতের লেখা পাইলে ঐক্য করিয়া দেখা যাইত।

এই উভয় গ্রন্থের মধ্যে তিনি কোন্‌খানি প্রথম বিরচনা করেন তাহা নিশ্চিতরূপে নির্দ্দেশ করিতে পারিলাম না,—কিন্তু অনুমানে এরূপ স্থির হইতেছে যে, ত্রিপদীটিই সর্ব্বাগ্রে রচনা করিয়াছিলেন।—যেহেতু চৌপদীটি ইহার অপেক্ষা অল্লাংশেই উত্তম হইয়াছে। সময়াভাবশতঃ প্রথম বারের কথা অতি সংক্ষেপেই বর্ণনা করিয়াছেন।—ফলে তিনি দুই জন নায়কের আদেশক্রমে দুইখানি পুঁথি দুই বার প্রস্তুত করত পাঠ করিয়াছিলেন তাহাতে কোন সন্দেহ নাই। বিশেষতঃ চৌপদীচ্ছন্দের গ্রন্থখানির সর্ব্বশেষে ভণিতা স্থলে যেরূপ বর্ষের নির্দ্দেশ হইয়াছে তাহাতে সেইখানিকেই অনুজ বলিয়া ধার্য্য করিতে হইবে।—যথা "সনে রুদ্র চৌগুণা" এতদ্বারা প্রমাণ হইতেছে ১১৩৪ সালে এই কবিতা রচিত হয়।—সুতরাং তৎকালে ভারতের বয়স ১৫ বৎসর উত্তীর্ণ হয় নাই, কারণ শকের সহিত সালের গণনা করাতেই নির্দ্দিষ্ট হইল তিনি বাঙ্গালা ১১১৯ সালে জন্মগ্রহণ করেন। এতদ্রূপ তরুণ বয়সে যে প্রকার চমৎকার কবিতাশক্তি প্রকাশ করিয়াছেন, এবং সংস্কৃত, পারস্য, হিন্দি এবং বঙ্গভাষার যদ্রূপ সংস্কার দর্শাইয়াছেন ইহাতে তাঁহাকে যথেষ্টই প্রশংসা করিতে হইবে।—জগদীশ্বরের বিশেষ অনুকম্পা ব্যতীত কোনক্রমেই এরূপ হইবার সম্ভাবনা নাই।

ভারতচন্দ্র রায় পারস্য ভাষায় বিশেষরূপ কৃতবিদ্য হইয়া অনুমান বিংশতি বৎসর বয়ঃক্রম সময়ে বাটী আসিয়া পিতা, মাতা ও ভ্রাতা প্রভৃতির সহিত সাক্ষাৎ করিলেন, তাঁহার অগ্রজগণ দেখিলেন, তিনি সংস্কৃত ও পারস্য ভাষায় বিলক্ষণ পারদর্শী হইয়াছেন, তাঁহারা কেহই তাঁহার ন্যায় সদ্বিদ্বান্ ও কীর্ত্তিকুশল হইতে পারেন নাই, অনুজের এতদ্রূপ বিদ্যা ও বিজ্ঞতার পরিচয় প্রাপ্তে তাঁহারা অত্যন্ত সন্তুষ্ট হইয়া কহিলেন "ভাই হে! সংপ্রতি পিতাঠাকুর বর্দ্ধমানেশ্বরের নিকট হইতে কিঞ্চিৎ ভূমি ইজারা লইয়াছেন, জগদীশ্বরের কৃপায় এবং কর্ত্তার আশীর্ব্বাদে তুমি সর্ব্বতোভাবে যোগ্য এবং কৃতী হইয়াছ, অতএব এই সময়ে তুমি আমাদিগের এই বিষয়ের "মোক্তার" স্বরূপ হইয়া বর্দ্ধমানে গমন কর, রাজাকে রাজস্ব দিতে যেন বিলম্ব না হয়, এবং

রাজদ্বারে যেন কোনরূপ গোলযোগ উপস্থিত না হয়, তুমি উপস্থিত মতে যখন যেরূপ পত্র লিখিবে, আমরা তদনুরূপ কার্য্য করিব।—ভাই! তাহা হইলেই আমাদিগের অন্নবস্ত্রের আর কোনরূপ ক্লেশ থাকিবে না।" সেই আজ্ঞানুসারে ভারতচন্দ্র বর্দ্ধমানে গমন করত কিছু দিন অবস্থানপূর্ব্বক কার্য্য পরিচালন করেন, এমত সময়ে তাঁহার সহোদরেরা যথানিয়মে নির্দ্দিষ্ট কালে কর প্রেরণে অক্ষম হইলেন, ইহাতে রাজদরবারে বিবিধপ্রকার গোলযোগ হওয়াতে বর্দ্ধমা'ধিপতি সেই ইজারাটি খাসভুক্ত করিয়া লইলেন, এবং ভারত তদ্বিষয়ে আপত্তি উপস্থিত করাতে দুর্ভাগ্যবশতঃ রাজকর্ম্মচারিগণের চক্রান্তে পড়িয়া কারারুদ্ধ হইলেন। কিন্তু কারাগারের কঠোর ক্লেশ তাঁহাকে অধিক কাল ভোগ করিতে হয় নাই। কারারক্ষকের সহিত তাঁহার কিঞ্চিৎ প্রণয় ছিল, অতিশয় কাতর হইয়া বিনয়বাক্যে তাঁহাকে কহিলেন, "ও মহাশয়! অমুক অমুক স্থানে খাজনা বাকী আছে আপনারা লোক পাঠাইয়া আদায় করিয়া লহ, আমাকে এরূপে বদ্ধ রাখিয়া ব্রহ্মহত্যা করিলে কি ফলোদয় হইবে?" এতদ্রূপ বিনয় বচনে প্রসন্ন হইয়া কারাধ্যক্ষ কহিলেন "আমি এই দণ্ডেই তোমাকে গোপনে গোপনে অব্যাহতি প্রদান করিতে পারি, কিন্তু তুমি কোন্ ভাবে কোন্ স্থানে প্রস্থান করিয়া নিস্তার পাইবে, সে বিষয়ের কিছু উপায় স্থির করিয়াছ? এই রাজার অধিকার অনেক দূর পর্য্যন্ত, ইহার মধ্যে তুমি যেখানে থাকিবে সেইখানেই বিপদ্ ঘটিতে পারে; রাজা ও রাজ-কর্ম্মচারীরা জানিতে পারিলে ভবিষ্যতে বিস্তর দুরবস্থা করিবেন।" ভারত উত্তর করিলেন "আমাকে এই যাতনাযুক্ত কারাভুক্ত দায় হইতে মুক্ত করিলে আমি আর ক্ষণকালের জন্য এ অধিকারের ত্রিসীমানায় বাস করিব না। জলেশ্বর পার হইয়া "মারহাট্টার" অধিকারে গিয়া নিশ্বাস ফেলিব।" কারাপালক অতিশয় দয়ার্দ্রচিত্ত হইয়া রাত্রিকালে অতি প্রচ্ছন্নভাবে তাঁহাকে নিষ্কৃতি দিলেন।

ভারতচন্দ্র "রঘুনাথ" নামক একটি নাপিত ভৃত্য সঙ্গে লইয়া মহারাষ্ট্রীয় অধিকারের প্রধান রাজধানী কটকে আসিয়া "শিবভট্ট" নামক দয়াশীল সুবাদারের আশ্রয় লইলেন, এবং আপনার সমুদয় অবস্থা নিবেদন করিয়া শ্রীশ্রী৺পুরুষোত্তমধামে কিছু দিন বাস করণের প্রার্থনা করিলেন।—সুবেদার তাঁহার প্রতি প্রীতচিত্তে অনুকূল হইয়া কর্ম্মচারী, মঠধারী, ও পাণ্ডাদিগের উপর এমত আজ্ঞা ঘোষণা করিলেন, যে "ভারতচন্দ্র রায় ও তাঁহার ভৃত্য যে পর্য্যন্ত শ্রীক্ষেত্রে অধিবাস

করিবেন সে পর্য্যন্ত যেন কেহ ইঁহার নিকট কোনরূপ কর গ্রহণ না করে, ইনি বিনা করে তীর্থবাসী হইবেন, যখন যে মঠে থাকিতে ইচ্ছা করিবেন, তখন সেই মঠে মানপূর্ব্বক স্থান পাইবেন, এবং ইঁহাদিগের আহারের নিমিত্ত প্রতিদিন এক একটি "বলরামী আটুকে" প্রদান করিবে, আর বিশেষরূপে সম্মান করিবে।"

ভারত পুরুষোত্তমে গিয়া রাজপ্রসাদে প্রাসাদভোগ ভোগ করত শ্রীশ্রীভগবান্ শঙ্করাচার্য্যের মঠে বাসপূর্ব্বক শ্রীভাগবত এবং বৈষ্ণব সম্প্রদায়দিগের গ্রন্থসকল পাঠ করেন, সর্ব্বদাই বৈষ্ণবদিগের সহিত আলাপ করিয়া সুখী হয়েন। বেশ পরিবর্ত্তন করিয়া উদাসীনের ন্যায় গেরুয়া বস্ত্র পরিধান করিলেন, তাঁহার ভৃত্যটিও সেই প্রকার আকার-প্রকার ও ভাবভঙ্গি ধারণ করিয়া চেলা সাজিল, প্রভুটি "মুনি গোঁসাই" হইলেন, দাসটি "বাসুদেব" হইল।

এক দিবস বৈষ্ণবেরা বৃন্দাবনধাম দর্শনের প্রার্থনা করিয়া ভারতেব নিকট তদ্বিশেষ প্রকাশ করাতে ভারত তাহাতে সম্মত হইয়া তাঁহাদিগের সমভিব্যাহারী হইতে অত্যন্ত ইচ্ছাকুল হইলেন। পরে সকলে একত্র হইয়া শ্রীক্ষেত্র হইতে যাত্রা করত পদব্রজে জিলা হুগলির অন্তঃপাতি খানাকুল, কৃষ্ণনগরে আসিয়া উপস্থিত হইলেন, তথাকার শ্রীশ্রী৺গোপীনাথজীর শ্রীমন্দিরে দর্শনার্থ গমন করিয়া দেখিলেন. কীর্ত্তন-কারী গায়কেরা "মনোহরসায়ি" কীর্ত্তন করণের অনুষ্ঠান করিতেছেন। সেই দেবমন্দিরে বৈষ্ণবদিগের সহিত একত্রে প্রসাদ পাইয়া কীর্ত্তন শুনিতে বসিলেন। কৃষ্ণলীলারসামৃত পানপূর্ব্বক তৎকালে গুণাকর কবিবর অতিশয় মুগ্ধ ও আর্দ্র হইয়া প্রেমাশ্রু পাতন করিতে লাগিলেন।

ঐ খানাকুল গ্রামে তাঁহার শালীপতি ভ্রাতার বাটী, রঘুনাথ ভৃত্য তাহা জ্ঞাত ছিল, এখানে ইনি মোহিত হইয়া সংকীর্ত্তন শুনিতেছেন, ওদিকে রঘুনাথ গোপনে গ্রামের ভিতর প্রবেশপূর্ব্বক ভট্টাচার্য্যের ভবনে গিয়া তাঁহার শালী এবং ভায়রাভাইকে বিস্তারিতরূপে সমুদয় বিবরণ অবগত করিল। তচ্ছ্রবণে ভট্টাচার্য্যেরা অনেকেই একত্রে দেবালয়ে আগত হইয়া গান সমাপ্তির পর বিস্তর প্রবোধ দিয়া ভারতচন্দ্রকে আপনারদিগের বাটীতে আনয়ন করত তৎক্ষণাৎ নাপিত ডাকাইয়া দাড়ি গোঁপ ফেলিয়া দিলেন এবং গেরুয়া বস্ত্র পরিত্যাগ করাইয়া উত্তমরূপ ধৌত বস্ত্র পরাইলেন, আর নানাপ্রকার অনুরোধ ও উপরোধ দ্বারা তাঁহার মনের ভাব পরিবর্ত্তন করত পুনর্ব্বার সংসারধর্ম্মে আসক্ত করিলেন, কিন্তু কোন ক্রমেই তাঁহার পিতা ও ভ্রাতাদিগের নিকট লইয়া যাইতে পারিলেন না। রায় সেই প্রস্তাবে উত্তর করিলেন "আমি আপনাদিগের বিশেষ অনুরোধক্রমে তীর্থ ভ্রমণ, যোগ

সাধন প্রভৃতি ধর্ম্মাচরণ পরিত্যাগ করিয়াছি, কিন্তু যে পর্য্যন্ত বিষয়কর্ম্ম দ্বারা অর্থ উপার্জ্জন করিতে না পারিব সে পর্য্যন্ত কোন ক্রমেই গৃহে গমন করিব না।

কয়েক দিবস পরে ভট্টাচার্য্য মহাশয় ভায়রাভাই ভারতকে সঙ্গে লইয়া তাজপুরের পার্শ্বস্থ সারদা গ্রামে স্বীয় শ্বশুর নরোত্তম আচার্য্যের ভবনে গমন করিলেন, আচার্য্য বহু কালের পর "হারানিধি" জামাতাকে প্রাপ্ত হইয়া আহ্লাদ সাগরে নিমগ্ন হইলেন, মহাসমাদরপূর্ব্বক স্নেহের ভাণ্ডার মুক্ত করিলেন। অন্তঃপুরে আনন্দকোলাহল উত্থিত হইল, প্রতিবাসী ও প্রতিবাসিনী সকলে আহ্লাদিতচিত্তে দেখিতে আইলেন।—ভারতচন্দ্র বিবাহ-বাসর ব্যতীত অপর কোন দিবস আপনার প্রণয়িনী সহধর্ম্মিণীর সহিত আর সাক্ষাৎ করেন নাই, ইহাতে সেই রজনীর সাক্ষাতে পরস্পর উভয়ের মনে যে প্রকার সন্তোষ, প্রেম, ভাব ও আর আর ব্যাপারের উদয় হইল, তাহা কি বাক্যে প্রকাশ করিব স্থির করিতে পারিলাম না। কয়েক দিবস শ্বশুরসদনে অশেষবিধ আমোদ প্রমোদ করত আপনার স্ত্রীকে কহিলেন "যদি আমার বাবা কিংবা দাদারা তোমাকে নিতে আসেন, তবে তুমি কোন মতেই সেখানে যেও না" এবং শ্বশুরকে কহিলেন "মহাশয়! আপনার কন্যাকে আমাদিগের বাটীতে কখনই পাঠাইয়া দিবেন না, যদবধি আমি অর্থ আনিয়া স্বতন্ত্ররূপে স্বতন্ত্র স্থানে একখানি বাড়ী প্রস্তুত করিতে না পারি, তদবধি এইখানেই রাখিবেন।" এই কথা বলিয়া বিদায় লইয়া তিনি তৎস্থান হইতে প্রস্থান করিলেন।

অনন্তর, তিনি ফরাসডাঙ্গায় আসিয়া ফরাসি গবর্ণমেণ্টের দেওয়ান বিখ্যাত ধনাঢ্য ও মান্যবর শ্রোত্রিয় পালধিবংশ ইন্দ্রনারায়ণ চৌধুরী (যাঁহার প্রতিষ্ঠিত ইষ্টক-নির্ম্মিত ঘাট অদ্যাবধি ফরাসডাঙ্গার গঙ্গাতীরে শোভা করিতেছে) তাঁহার নিকট উপস্থিত হইয়া আপনার পরিচয় প্রদানপূর্ব্বক অতিশয় কাতরতা সহকারে নিবেদন করিলেন "মহাশয়! আমি আপনার আশ্রয় লইলাম, শরণাগত হইলাম, যে প্রকারে হউক, সদয় হইয়া আশ্রয় দিয়া আমাকে প্রতিপালন করিতে হইবেক।" দেওয়ানজী ভারতের বিদ্যাবুদ্ধির পরিচয় পাইয়াও পুরাতন ও বর্ত্তমান অবস্থা সকল জানিতে পারিয়া এবং স্তবে অত্যন্ত তুষ্ট হইয়া আশ্বাসবাক্যে সাহস প্রদানপুরঃসর কহিলেন "তুমি অতি যোগ্য ও প্রধান বংশের মনুষ্য, তোমার উপকার করা সর্ব্বতোভাবেই কর্ত্তব্য। ভাল, তুমি এখানে থাকিয়া কিছু দিন অপেক্ষা কর, আমি বিহিত চেষ্টায় রহিলাম, সুযোগ-যুক্ত সময় পাইলে ও কোন বিষয় উপস্থিত হইলে তোমার মঙ্গল সাধনে সাধ্যের ত্রুটি করিব না।" এতদ্রূপ

করুণাকর অনুকূল বচনে ভারতচন্দ্রের "মানস মুকুল" আনন্দমকরন্দভরে প্রফুল্ল হইল।—তৎকালে উক্ত চৌধুরী মহাশয়ের জাতিসম্বন্ধীয় কোনরূপ অপবাদ থাকাতে তিনি তাঁহার বাসায় অবস্থান না করিয়া ওলন্দাজ গবর্ণমেণ্টের দেওয়ান গোন্দালপাড়ানিবাসী ৺রামেশ্বর মুখোপাধ্যায় মহোদয়ের ভবনে থাকিয়া আহারাদি করিতে লাগিলেন, প্রতি দিবস প্রাতে ও সন্ধ্যার সময়ে চৌধুরীবাবুর নিকট আসিয়া "উমেদারি" অর্থাৎ উপাসনা করেন। এই উপাসনা এবং সদগুণ জন্য উক্ত আশ্রিত জনের প্রতি আশ্রয়দাতার ক্রমশই স্নেহের আধিক্য হইতে লাগিল। কোন এক সময়বিশেষে কথোপকথন করিতে চৌধুরী কহিলেন "ভারত! আমি তোমাকে ফরাসির ঘরে এখনি একটা কর্ম্ম কবিয়া দিতে পারি, কিন্তু তাহাতে তোমার কিছুমাত্র সুখোদয় হইবে না, কারণ গুণেব গৌরব গোপন থাকিবে। আমি তোমার নিমিত্ত একটা প্রধান উপায় স্থিব করিয়াছি, নবদ্বীপের অধিরাজ কৃষ্ণচন্দ্র রায়ের সহিত আমার বিশেষ বন্ধুত্ব আছে, তিনি দুই চারি লক্ষ টাকা কর্জ্জ করিবাব নিমিত্ত মধ্যে মধ্যে আমার নিকট আসিয়া থাকেন, তিনি এবারে যখন আসিবেন, তখন আমি তোমাকে তাঁহার নিকট সমর্পণ করিয়া দিব, তুমি যেমন গুণী ব্যক্তি, তিনি সেইরূপ গুণগ্রাহক, সেই স্থান তোমার পক্ষে যথার্থরূপ উপযুক্ত স্থান বটে।" এই বচনে ভারতচন্দ্র বারিদ-বদন-বিনির্গত বারিবিন্দুপতন-প্রত্যাশী চাতকের ন্যায় মহারাজের আগমনের প্রতি প্রতীক্ষণ করিতে লাগিলেন, এক দিবস প্রাতে তিনি চৌধুরীর সভায় বসিয়া আছেন, এমত কালে দৈবাৎ প্রাতঃস্মরণীয় মহারাজ কৃষ্ণচন্দ্র রায় তথায় শুভাগমন করিলেন। চৌধুরী মহাশয় গাত্রোত্থানপূর্ব্বক যথা াগ্য সম্মান সহযোগে রাজাকে আসনারূঢ় করত অশেষ প্রকার সদালাপ সমাপনান্তর কহিলেন "মহারাজ! আমার একটি নিবেদন আছে, এই ভারতচন্দ্র আমার অতি আত্মীয় ব্যক্তি, ইনি অমুক অমুকের সন্তান, সংস্কৃত জানেন, পারস্য জানেন, কবিতাশক্তি ভাল আছে, অধুনা দীনাবস্থায় অতিশয় ক্লেশ পাইতেছেন, যাহাতে প্রতি-পালিত হয়েন এমত অনুগ্রহ বিতবণ করিতে আজ্ঞা হউক।"—মহারাজ তাহাতে অঙ্গীকৃত হইয়া কহিলেন "আমি এইক্ষণে কলিকাতায় চলিলাম, কালী দর্শন করিয়া কালীঘাট হইতে কৃষ্ণনগর রাজধানীতে প্রত্যাগত হইলে ইনি যেন তথায় গিয়া আমার সহিত সাক্ষাৎ করেন।"

রাজা কৃষ্ণচন্দ্র কলিকাতা হইতে কৃষ্ণনগরে গমন করিলে পর ভারতচন্দ্র তথায় গিয়া তাঁহার সহিত সাক্ষাৎ করিলেন। রাজা তাঁহাকে পাইয়া পরিতুষ্ট

হইয়া ৪০ টাকা মাসিক বেতন নির্দ্দিষ্ট করত বাসা প্রদান করিলেন, এবং কহিলেন "তুমি প্রতিদিন প্রাতে ও সন্ধ্যার পর আসিয়া আমার সহিত সাক্ষাৎ করিবা।"—তিনি তদনুসারে তন্নগরে থাকিয়া প্রত্যহ নিয়মিত সময়ে রাজসভায় উপস্থিত হন, এবং মধ্যে মধ্যে দুই একটি কবিতা রচনা করিয়া রাজাকে দেখান, নবদ্বীপাধিপতি প্রফুল্লিত হইয়া কবি-শ্রেষ্ঠ ভারতচন্দ্রকে "গুণাকর" উপাধি প্রদান করত আজ্ঞা করিলেন "ভারত! তোমার প্রণীত কবিতায় আমার মনে অত্যন্ত প্রীতি জন্মিয়াছে, কিন্তু আমি এবম্প্রকার ক্ষুদ্র ক্ষুদ্র পদ্য শুনিতে ইচ্ছা করি না।" ভারত বলিলেন "মহারাজ! কিরূপ রচনা করিতে অনুমতি করেন।" রাজা কহিলেন "মুকুন্দরাম চক্রবর্ত্তী (যিনি কবিকঙ্কণ নামে বিখ্যাত ছিলেন,) তিনি যে প্রণালীক্রমে ভাষা কবিতায় "চণ্ডী" রচিয়াছিলেন, তুমি সেই পদ্ধতিক্রমে "অন্নদামঙ্গল" পুস্তক প্রস্তুত কর।" সেই আজ্ঞা পালনপূর্ব্বক কবিকেশরী অন্নদামঙ্গল বর্ণনা করিতে আরম্ভ করিলেন। একজন ব্রাহ্মণ লেখকরূপে নিযুক্ত হইয়া তৎসমুদয় লিখিতে লাগিলেন, এবং নীলমণি সমাদার নামক একজন গায়ক সেই সকল "পালা" ভুক্ত গীতের সুর, রাগ এবং পাঁচালী শিক্ষা করিয়া প্রতিদিন গান করিতে লাগিলেন। রচনা সমাধার পূর্ব্বে রাজা তদ্দৃষ্টে অনির্ব্বচনীয় সন্তোষ-পরবশ হইয়া কহিলেন "বিদ্যাসুন্দরের উপাখ্যান সংক্ষেপে বর্ণনা করত ইহার সহিত সংযোগ করিতে হইবে।" পরে তিনি অতি কৌশলে বিদ্যাসুন্দর রচনা করিয়া রাজাকে দেখাইলেন। নৃপতি তদ্দর্শনে আহ্লাদ রাখিবার স্থান প্রাপ্ত হইলেন না। ঐ অন্নদামঙ্গল এবং বিদ্যাসুন্দরের গুণের ব্যাখ্যা আমি কি করিব? তাহার উপমার স্থল নাই বলিলেই হয়, এই ভারতে ভারতের ভারতীর ন্যায় ভারতের ভারতী সমাদৃত ও প্রচলিত হইয়াছে।—এই চারু গ্রন্থের পর "রসমঞ্জরী" রচনা করেন, তাহাও সর্ব্বপ্রকারে উৎকৃষ্ট হইয়াছে। অন্নদামঙ্গল, বিদ্যাসুন্দর ও ভবানন্দ মজুমদারের পালা এ তিন একই পুস্তক, কেবল রসমঞ্জরীখানি স্বতন্ত্র।

পাণ্ডিত্য এবং কবিত্বগুণে রায় গুণাকর ভারতচন্দ্র নৃপেন্দ্র কৃষ্ণচন্দ্র রায় বাহাদুরের অতিশয় প্রিয় সভাসদ্‌রূপে গণ্য হইলেন। এই ভাবে কিছু দিন গত হইতে হইতে রাজা এক দিবস জিজ্ঞাসা করিলেন "তুমি এখানে রহিয়াছ, তোমার পরিবার কোথায়? তুমি বাটীর তত্ত্বাবধারণ কর কি না?" ভারত কহিলেন, "আমার স্ত্রী আমার শ্বশুরালয়ে আছেন, ভ্রাতাদিগের সহিত

আমার তাদৃশ সম্ভাব নাই, এজন্য বাটী যাইবার অভিলাষ নাই, গঙ্গাতীরে কিঞ্চিৎ স্থান পাইলে স্বতন্ত্র একখানি বাড়ী প্রস্তুত করিয়া তথায় পরিবার লইয়া স্বচ্ছন্দে বাস ও সংসারধর্ম্ম করিতে পারি।" রাজা কহিলেন "নবদ্বীপ হইতে কলিকাতা পর্য্যন্ত আমার অধিকার মধ্যে কোন্ স্থানে তোমার বাস করিতে ইচ্ছা হয়? কবি কহিলেন "ইন্দ্রনারায়ণ চৌধুরী মহাশয়ের কৃপায় আমি কল্পতরুর আশ্রয় প্রাপ্ত হইয়াছি, অতএব তাঁহার বাটীর নিকটে হইলেই ভাল হয়, যেহেতু তাঁহার সহিত সর্ব্বদাই সাক্ষাৎ করিতে পারি।" রাজা কহিলেন "তবে তুমি "মূলাযোড়ে" গিয়া বসতি কর।" ভারত কহিলেন "যে আজ্ঞা মহারাজ, ঐ স্থানটিই আমার অত্যন্ত মনোনীত হইয়াছে। পরে উল্লেখিত পণ্ডিত ও কবিপ্রতিপালক বিদ্যানুরাগী নরবর নৃপবর ভারতকে বাটীর নিমিত্ত ১০০ এক শত টাকা এবং ৬০০ টাকা বার্ষিক রাজস্ব নির্দ্দেশপর্ব্বক মূলাযোড-খানি ইজারা দিলেন।

ভারত সেই টাকা ইজারার এবং সনন্দ লইয়া শ্বশুরালয়ে গিয়া ভার্য্যাকে মূলাযোডে আনয়ন করত প্রথমে তথাকার ঘোষাল মহাশয়দিগের ভবনে একটি ঘর লইয়া কিছু দিন তাহারি মধ্যে বাস করিলেন, পরে নূতন নিকেতন নির্ম্মাণপূর্ব্বক যথারীতিক্রমে অনুষ্ঠান করিয়া তন্মধ্যে প্রবেশ করিলেন।— তাঁহার পিতা নরেন্দ্রনারায়ণ রায় এই সমাচার প্রাপ্ত হইয়া পুত্রগণকে কহিলেন "ভারত মূলাযোডে গঙ্গাতীরে বাড়ী করিয়াছে, আমার প্রাচীন শরীর, এই বৃদ্ধ বয়সে গঙ্গাহীন দেশে বাস করা কর্ত্তব্য হয় না।" এই বলিয়া তিনি মূলাযোড়ে আগমন করিলেন, এবং এখানে স্বল্প কাল বাস করিয়াই তিনি লোকান্তরিত হইলেন। পিতার আদ্য শ্রাদ্ধ সম্পন্ন হইলে রায় গুণাকর পুনর্ব্বার কৃষ্ণনগরে গিয়া কিয়ৎকাল বাস কবত···বসন্ত ও বর্ষা বর্ণনা এবং আব আর কবিতা রচনা কবেন।

এই সময়ে ভারত কখনো কৃষ্ণনগরে থাকেন, কখনো বাটী আসেন এবং কখনো কখনো ফরাসডাঙ্গায় গিয়া ইন্দ্রনারায়ণ চৌধুরীর সহিত সাক্ষাৎ করত তথায় দুই চাবি দিবস বাস করেন। এমত কালে রাঢ় দেশে "বর্গির" হেঙ্গামা অতিশয় প্রবল হওয়াতে বর্দ্ধমানের অধীশ্বর মহারাজ তিলকচন্দ্র রায় বাহাদুরের গর্ভধারিণী পুত্র লইয়া বর্দ্ধমান হইতে পলায়নপূর্ব্বক মূলাযোড়ের পূর্ব্ব দক্ষিণ "কাউগাছী" নামক স্থানে আসিয়া দোহারা গডবন্দী বাটী নির্ম্মাণ

করত তন্মধ্যে বাস করিলেন।—সেই বাটী এইক্ষণে ভগ্ন হইয়াছে, কেবল কতকগুলিন ইষ্টক ও দুই একটা স্তম্ভ মাত্র চিহ্নস্বরূপ রহিয়াছে। গড় অদ্যাপি আছে, তাহার ভিতর অনেক বন্য পশু বাস করিয়া থাকে।…

ঐ কাউগাছীর রাজভবনে মহারাজা তিলকচন্দ্র রায় বাহাদুরের শুভ বিবাহ কার্য্য অতি সমারোহপূর্ব্বক নির্ব্বাহ হয়। ফ্রেঞ্চ গবর্ণমেণ্টের দেওয়ান ইন্দ্রনারায়ণ চৌধুরী মহাশয় সেই মাঙ্গলিক কর্ম্মের অধ্যক্ষ হইয়া বিশেষরূপে নৃত্যগীতে সভার শোভাবৃদ্ধি করিয়াছিলেন এবং তাঁহার অনুরোধে ফরাসডাঙ্গা হইতে ৫০০ সৈন্য আসিয়া কয়েক দিবস রাজপুর ও দুর্গ রক্ষা করিয়াছিল।

মহারাজ্ঞী দেখিলেন, ভারতচন্দ্র রায় মূলাযোড় ইজারা লইয়াছেন, ইনি ব্রাহ্মণ, আমার হস্তী, গো, অশ্ব প্রভৃতি পশ্বাদি গ্রামের ভিতর গিয়া বৃক্ষাদি নষ্ট করিলে ব্রহ্মস্ব হরণ করা হইবেক, অতএব মূলাযোড গ্রামখানি আমার পত্তনি লওয়াই কর্ত্তব্য হইতেছে, এরূপ ধার্য্য করিয়া মহারাজ কৃষ্ণচন্দ্র রায়কে পত্র লিখিলেন। নবদ্বীপনাথ তৎপ্রদানে স্বীকৃত হইলে রাণী আপন কর্ম্মচারী রামদেব নাগের নামে পত্তনি হইলেন।

ভারতচন্দ্র এই পত্তনির ব্যাপার অবগত হইয়া কৃষ্ণনগব-রাজের নিকট অনেক আপত্তি উপস্থিত করিলেন, রাজা কহিলেন "বর্দ্ধমানেশ্বর যখন আমার অধিকারে বাস কবিলেন, তখন আমার কত আহ্লাদ বিবেচনা কর, এবং পত্তনির নিমিত্ত যখন রাণী স্বয়ং পত্র লিখিয়াছেন তখন তাঁহার সম্মান ও অনুরোধ রক্ষা করা অগ্রেই উচিত হইতেছে।" ভারত বলিলেন "এরূপ হইলে আমার এ গ্রামে বাস করা কর্ত্তব্য হয় না" রাজা তাঁহাকে কহিলেন "যদি মূলাযোড়ে থাকিতে নিতান্তই ইচ্ছা না হয়, তবে আনরপুরের অন্তঃপাতি "গুস্তে" নামক গ্রামে গিয়া বসতি কর।" এই বলিয়া তাঁহার সন্তোষের নিমিত্ত আনরপুরের গুস্তেবাসী মুখোপাধ্যায়দিগের বাটীর নিকট ১০৫/ বিঘা এবং মূলাযোডে ১৬/ বিঘা ভূমি এককালে স্বত্ব পরিত্যাগপূর্ব্বক ব্রহ্মত্ররূপে প্রদান করিলেন।

রায় গুণাকর এই নিষ্কর ভূমি প্রাপ্ত হইয়া মূলাযোড় পরিত্যাগপূর্ব্বক গুস্তে গ্রামে গমন করণের উদ্যোগ করিলে গ্রামস্থ সমস্ত লোক বিস্তর অনুরোধ করিয়া কহিলেন—"মহাশয়, কোন মতেই আমারদিগ্যে [illegible] পারিবেন না, আপনি গমন করিলে মূলাযোড় অন্ধকার [illegible]বে।" এই [illegible]রোধে বাধ্য হইয়া তিনি আনরপুরে গমন করিলেন না, মূল[illegible]তেই বাস করি[illegible]হিলেন।



রামদেব নাগ পত্তনিদার হইয়া ভারতচন্দ্রের প্রতি ও আব আর লোকের উপর দৌরাত্ম্য কবাতে রায় কবিবর ক্রোধাধীন হইয়া বিশেষ পাণ্ডিত্য ও কবিত্বপ্রকাশপূর্ব্বক কৌতুকচ্ছলে সংস্কৃত কবিতায় "নাগাষ্টক" রচনা করত পত্রযোগে কৃষ্ণনগরে প্রেরণ করেন, মহাবাজ সেই পত্র এবং "নাগাষ্টক" পাঠ কবিয়া সন্তুষ্ট হইলেন, এবং ভাবতেব বচনা-কৌশলের প্রতি অনুরাগপূর্ব্বক অনেক গুণ ব্যাখ্যা কবলেন, আর অনুবোধ দ্বাবা নাগেব দৌবাত্ম্য নিবাবণ করিয়া দিলেন। ····

কাব্যকর্ত্তা কবিকেশবী ভাবতচন্দ্র এইরূপ আমোদ আহ্লাদ, হাস্য কৌতুকে কয়েক বৎসব কাল হবণ কবত ১৬৮২ শকে ৪৮ বৎসর বয়সে বহুমূত্র-বোগে মানবলীলা সম্বরণপূর্ব্বক যোগ্য ধামে যাত্রা কবিলেন। প্রদীপ্ত প্রদীপ এককালেই নির্ব্বাণ হইল।—সকলে হাহাকাব কবিতে লাগিলেন।

কেহ কেহ কহেন, তাঁহাব প্রথম বোগের সূত্র বহুমূত্র, কিন্তু তৎপবে ভগন্দর বোগ জন্মিয়াছিল।

ইনি ১৬৩৩ শকে, বাঙ্গালা ১১১৯ সালে মর্ত্ত্যলোকে জন্মগ্রহণ করিয়া ১৬৮২ শকে বাঙ্গালা ১১৬৭ সালে ইহলোক হইতে অবসৃত হয়েন। বর্ত্তমান ১২৬২ সাল পর্য্যন্ত তাঁহাব বৎসব গণনা কবিলে ১৪৩ বৎসব, এবং মৃত্যু বৎসব গণনা করিলে ৯৫ বৎসব হইবেক। আহা! কি পবিতাপ! এমত গুণশালী মহাত্মা মহোদয় ৪৮ বৎসবেব অধিক কাল এই বিশ্বধামে বিবাজ কবিতে পাবেন নাই। এই ৪৮ বৎসবেব মধ্যে বিংশতি বৎসর বাল্যলীলা এবং বিদ্যাভ্যাসে গত হয়, তাহাব পব দুই তিন ৎসর বর্দ্ধমানে বিষয়কর্ম্ম ও কাবাভোগ কবিয়া অনুমান ১৫।১৬ বৎসব উদাসীনেব বেশে নীলাচলে দেবদর্শন ও শাস্ত্রালোচনায় গত হইল,—তৎপবে এক বৎসব কাল শালীপতি ভ্রাতাব বাটীতে ও শ্বশুবালয়ে এবং ফবাসডাঙ্গায় ইন্দ্রনাবায়ণ চৌধুবীব নিকটে ক্ষয় কবত ৪০ বৎসব বয়সেব সময়ে নবদ্বীপেশ্বরের অধীন হইলেন, এবং সেই বর্ষেই "অন্নদামঙ্গল" এবং "বিদ্যাসুন্দর" রচনা কবিলেন। উক্ত সংযুক্ত গ্রন্থের বয়স ১০৩ বৎসর হইল, কাবণ তিনি ১৬৭৪ শকে, বাঙ্গালা ১১৫৯ সালে বচনা করেন, অন্নদামঙ্গলে তাহার বিশেষ নির্দ্দেশ করিয়াছেন। যথা—

"বেদ লয়ে ঋষি রসে, ব্রহ্ম নিরূপিলা।
সেই শকে এই গীত, ভারত রচিলা॥"

এই প্রধান গ্রন্থের পরেই "রসমঞ্জরী" রচনা করেন, তাহাতেও অত্যাশ্চর্য্য কবিত্ব প্রকাশ পাইয়াছে,……

মরণের কিছু দিন পূর্ব্বে ভারতচন্দ্র সংস্কৃত নাটকের পদ্ধতিক্রমে মহিষাসুরের যুদ্ধ বর্ণনাছলে সংস্কৃত ও হিন্দি-মিশ্রিত বঙ্গভাষায় "চণ্ডী নাটক" নামে এক গ্রন্থ রচনা আরম্ভ করেন, তাহার ভূমিকা ও যুদ্ধের আড়ম্বর মাত্র প্ররচনা করিয়াই মৃত্যুর গ্রাসে পতিত হইলেন।……

ভারতচন্দ্র রায়ের তিন পুত্র, জ্যেষ্ঠ পরীক্ষিত রায়, মধ্যম রামতনু রায় এবং কনিষ্ঠ ভগবান্ রায়, এইক্ষণে জ্যেষ্ঠ ও কনিষ্ঠের বংশ নাই, মধ্যম রামতনু রায়ের পুত্র পূজ্যবর শ্রীযুক্ত তারকনাথ রায় মহাশয় মূলাযোড়ে বাস করিতেছেন, ইনি অতি বিজ্ঞ, ধার্ম্মিক, সদ্বিদ্বান্, এবং সুরসিক, অতিশয় প্রাচীন হইয়াছেন, উত্থানশক্তি নাই বলিলেই হয়, বয়স প্রায় ৮১ বৎসর গত হইয়াছে। এই মহাশয়ের অপার কৃপায় তাঁহার পিতামহ রায় গুণাকরের "জীবন-বৃত্তান্ত" প্রাপ্ত হইয়াছি। [ শ্রীযুক্ত সজনীকান্ত দাস ও স্বর্গীয় ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের সুযোগ্য সম্পাদনায় বঙ্গীয় সাহিত্য পরিষৎ কর্ত্তৃক প্রকাশিত "ভারতচন্দ্র গ্রন্থাবলী"—তে ভারতচন্দ্রের জীবনী প্রসঙ্গে গুপ্ত কবি লিখিত ভারতচন্দ্রের জীবনীই প্রামাণ্য হিসাবে গৃহীত হইয়াছে এবং এই উদ্ধৃতিটি ব্যবহৃত হইয়াছে ]।

---

## ভারতচন্দ্রের রচনাবলী

১। **সত্যপীরের পাঁচালী**। ১১৩৮ সন।

২। **রসমঞ্জরী**। মৈথিল কবি ভানুদত্তের রসমঞ্জরী গ্রন্থের অনুবাদ। সংস্কৃত অলঙ্কার শাস্ত্রে এবং কামসূত্রে নায়ক-নায়িকাদের যেসব লক্ষণাদির বর্ণনা আছে ভারতচন্দ্র তাহাই অনুসরণ করিয়া এই খুচরা কবিতাগুলি রচনা করিয়াছেন। এইগুলি ১১৩৮ হইতে ১১৪৯ সালের মধ্যে রচিত।

৩। **নাগাষ্টক**। কবি যখন মূলাজোড় গ্রামে বাস করিতেন তখন ঐ স্থানের জমিদার রামদেব নাগের অত্যাচারের প্রতিবাদ লিপিবদ্ধ করিয়া কবি সংস্কৃতে এই কাব্যখানি রচনা করেন। ১১৪৫-৫০ সন।……

৪। **অন্নদামঙ্গল**। তিন খণ্ড। ১১৫২-৫৩।

৫। **বিবিধ কবিতাবলী**। ৬। **গঙ্গাষ্টক**।

৭। **চণ্ডী নাটক**। বাংলা, সংস্কৃত ও হিন্দীর মিশ্রণে রচিত।

## ঐতিহাসিক পটভূমিকা এবং অন্নদামঙ্গল কাব্যে উল্লিখিত ঐতিহাসিক ব্যক্তিবৃন্দের পরিচয়

১৭০৭ খৃষ্টাব্দে সম্রাট ঔরঙ্গজীবের মৃত্যুর পর বিশাল মুঘল সাম্রাজ্যকে একচ্ছত্র শাসনাধীনে রাখিবার মত দক্ষ শাসনকর্তার একান্ত অভাব ঘটিল। কিছুদিনের মধ্যেই মুঘল সাম্রাজ্য ছিন্নভিন্ন হইয়া যায়। অতঃপর প্রাদেশিক শাসনকর্তারা স্ব স্ব প্রধান হইয়া উঠিলেন এবং দিল্লীর আনুগত্য অস্বীকার করিয়া স্বাধীনতা ঘোষণা করিলেন। সমগ্র দেশে ঘোর অরাজকতা দেখা দিল, প্রত্যেকেই নিজের কোলে ঝোল টানিবার মনোভাব-দ্বারা পরিচালিত হইতে লাগিলেন। এই অরাজকতা এবং তজ্জনিত হানাহানির ঘটনা বাংলা, বিহার এবং উড়িষ্যাতেই সর্বাধিক ঘটিতে লাগিল।

১৭৫২ খৃষ্টাব্দে ভারতচন্দ্র তাঁহার 'অন্নদামঙ্গল' কাব্য রচনা সমাপ্ত করেন। তখন বাংলাদেশের নবাব ছিলেন আলীবর্দী খাঁ। মুর্শিদাবাদের অদূরে নবদ্বীপ-কৃষ্ণনগরের বিখ্যাত জমিদার মহারাজ কৃষ্ণচন্দ্রের আশ্রয়ে থাকিয়াই ভারতচন্দ্র তাঁহার কাব্য রচনা করেন। আলীবর্দী খাঁ ১৭৫৬ খৃষ্টাব্দে পরলোক গমন করিলেন এবং তাঁহার প্রিয় দৌহিত্র সিরাজদ্দৌলা বাংলার মসনদে আরোহণ করেন। সিরাজদ্দৌলা মাত্র এক বৎসর দুই মাস নবাবী করিতে সক্ষম হন। ভারতচন্দ্র বাংলাদেশের এক চরম যুগসন্ধিক্ষণের ঘটনাসমূহ প্রত্যক্ষ করিতে পারিয়াছিলেন। কিন্তু তাঁহার কাব্যে ঐসব ঘটনার প্রায় কোন ছায়াপাতই ঘটে নাই। তিনি ইতস্ততঃ কয়েকজন ঐতিহাসিক ব্যক্তির নামোল্লেখ করা ছাড়া ইতিহাসকে মোটামুটি তাঁহার কাব্য হইতে নির্বাসন দিয়াছেন। তৎ-কর্তৃক উল্লিখিত ঐতিহাসিক ব্যক্তিগণের পরিচয় এই প্রসঙ্গে দেওয়া যাইতেছে।

**মুর্শিদকুলি খাঁ**—ঔরঙ্গজীব ১৭০৫ সালে ইঁহাকে বাংলাদেশের শাসনকর্তা নিযুক্ত করেন। তিনি ঢাকা হইতে বাংলাদেশের রাজধানী মুর্শিদাবাদে স্থানান্তরিত করেন। তাঁহার নামানুসারেই উক্ত নগরীর নামকরণ হয়। ১৭২৭ খৃষ্টাব্দে তাঁহার মৃত্যু হয়।

**সুজাউদ্দিন**—মুর্শিদকুলি খাঁয়ের জামাতা। মুর্শিদকুলি খাঁয়ের মৃত্যুর পর ইনি বাংলাদেশের শাসক হইয়াছিলেন। ১৭৩৯ খৃষ্টাব্দে সুজাউদ্দিনের মৃত্যু হয়।

**সরফরাজ খাঁ**—সুজাউদ্দীনের পুত্র। পিতার মৃত্যুর পর ইনি বাংলাদেশের নবাবী প্রাপ্ত হন। ১৭৪০ খৃষ্টাব্দে ইনি আলীবর্দী কর্তৃক নিহত হইলেন।

**আলীবর্দী খাঁ**—১৭৪০ খৃষ্টাব্দে সরফরাজকে নিহত করিয়া ইনি বাংলার মসনদে আরোহণ করেন এবং ১৭৫৬ খৃষ্টাব্দ পর্যন্ত মসনদে অধিষ্ঠিত থাকেন।

**আলমচন্দ্র রায়রায়ান**—আলমচন্দ্র রায় ছিলেন সুজাউদ্দিনের মন্ত্রিসভার অন্যতম সদস্য। রাজস্ব-সংক্রান্ত ব্যাপারে তাঁহার অসাধারণ জ্ঞান ছিল বলিয়া ইঁহাকে রায়-ই-রায়ান (rajah of rajahs, রাজাদের রাজা) উপাধি দেওয়া হয়।

**সৌলৎজঙ্গ**—ইনি নবাব আলীবর্দী খাঁয়ের ভ্রাতুষ্পুত্র এবং জামাতা। ইনি উড়িষ্যার শাসনকর্তা ছিলেন।

**মুরাদবাখর**—মুর্শিদকুলি খাঁয়ের জামাতা। ইনিই সৌলৎজঙ্গকে হটাইয়া দিয়া উড়িষ্যা অধিকার করিয়াছিলেন। পরে আলীবর্দী খাঁয়ের নিকট ইঁহার পরাজয় ঘটে।

**রঘুরাজ**—রঘুজী ভোঁসলে বা রঘুরাজ মহারাষ্ট্রের অন্যতম নেতা। বাংলাদেশে চৌথপ্রথা চালু করিবার জন্য ইনি ভাস্করপন্থ বা ভাস্করপণ্ডিতকে বাংলাদেশে প্রেরণ করিয়াছিলেন।

**ভাস্করপণ্ডিত**—আলীবর্দী যখন উড়িষ্যায় মুরাদবাখরকে দমন করিতে যান তখন ভাস্কর বাংলাদেশ আক্রমণ করেন এবং ভাগীরথীর পশ্চিম তীর পর্যন্ত তাঁহার আধিপত্য বিস্তার করেন। আলীবর্দী প্রথমে একবার তাঁহাকে বিতাড়িত করেন। ভাস্কর আবার বাংলায় আসিলে ১৭৪৪ খৃষ্টাব্দে তিনি আলীবর্দী কর্তৃক নিহত হন।

**সুজন**—ইনি আলীবর্দীর রাজস্ববিভাগের একজন বড় কর্মচারী ছিলেন।

**মহারাজ কৃষ্ণচন্দ্র**—১৭১০ খৃষ্টাব্দে ইনি নবদ্বীপে জন্মগ্রহণ করেন। নবাব আলীবর্দীর ইনি প্রিয়পাত্র ছিলেন কিন্তু ইনিই সিরাজদ্দৌলার বিরুদ্ধে ষড়যন্ত্রে লিপ্ত হইয়াছিলেন। কৃষ্ণচন্দ্র অত্যন্ত কূট রাজনীতিজ্ঞ ছিলেন। নবদ্বীপ-কৃষ্ণনগর এলাকার তিনিই ছিলেন যথার্থ রাজা যদিও আসলে মুর্শিদাবাদের নবাবদের অধীনে তিনি একজন ভূস্বামী ছিলেন। মহারাজ কৃষ্ণচন্দ্র খুবই বিদ্যোৎসাহী ও গুণগ্রাহী ব্যক্তি ছিলেন। তাঁহার সভায় ভারতচন্দ্র, রামপ্রসাদ, কবি বাণেশ্বর বিদ্যালঙ্কার, জ্যোতির্বিদ অনুকূল বাচস্পতি, সুরসিক গোপাল ভাঁড় প্রভৃতি নানাগুণসম্পন্ন ব্যক্তিদের সমাবেশ ঘটিয়াছিল। ১৭৮৩ খৃষ্টাব্দে কৃষ্ণচন্দ্রের মৃত্যু হয়।

# অন্নদামঙ্গল

## ( সংক্ষিপ্ত কাহিনী )

ভারতচন্দ্রের অন্নদামঙ্গল তিনটি খণ্ডে বিভক্ত—(১) অন্নদামঙ্গল (২) বিদ্যা-সুন্দর (৩) ভবানন্দ মজুমদারের পালা। তিনখণ্ডে তিনটি স্বতন্ত্র কাহিনী বর্ণিত হইয়াছে। ইহাদের মধ্যে বিশেষ কোন যোগসূত্র নাই। বর্তমান গ্রন্থে আলোচ্য বিষয় হইতেছে এই সুবৃহৎ কাব্যের প্রথম খণ্ড অন্নদামঙ্গল।

অন্নদামঙ্গল কাব্যে মোট ছিয়ানব্বইটি কবিতা আছে। এই কবিতাগুলি সমগ্র কাব্যের ক্ষুদ্র ক্ষুদ্র অংশ। অর্থাৎ এই গুলিকে একক হিসাবে না দেখিয়া সমগ্র কাব্যেব অন্তর্গত অংশ হিসাবেই গ্রহণ করিতে হইবে যদিও একক হিসাবে ইহাদের অনেকগুলি উৎকৃষ্ট কবিতা। অন্নদামঙ্গল বচিত হওয়ার কারণ বর্ণনা কবিতে গিয়া গুপ্তকবি তাঁহাব ভারতচন্দ্রেব জীবনবৃত্তান্তে লিখিয়াছেন "ভাবতচন্দ্র প্রত্যহ নিয়মিত সময়ে বাজসভায় উপস্থিত হন, এবং মধ্যে মধ্যে দুই একটি কবিতা রচনা করিয়া রাজাকে দেখান, নবদ্বীপাধিপতি প্রফুল্লিত হইয়া কবি-শ্রেষ্ঠ ভারতচন্দ্রকে 'গুণাকব' উপাধি প্রদান কবত আজ্ঞা করিলেন, 'ভারত! তোমার প্রণীত কবিতায় আমাব মনে অত্যন্ত প্রীতি জন্মিয়াছে, কিন্তু আমি এবম্প্রকার ক্ষুদ্র ক্ষুদ্র পদ্য শুনিতে ইচ্ছা কবি না।' ভাবতচন্দ্র কহিলেন, 'মহারাজ! কিরূপ রচনা করিতে অনুমতি করেন।' র া কহিলেন, 'মুকুন্দরাম চক্রবর্ত্তী ( যিনি কবিকঙ্কণ নামে বিখ্যাত ছিলেন, ) তিনি যে প্রণালীক্রমে ভাষা-কবিতায় 'চণ্ডী' বচিয়াছিলেন, তুমি সেই পদ্ধতি ক্রমে 'অন্নদামঙ্গল' পুস্তক প্রস্তুত কর।' সেই আজ্ঞা পালনপূর্ব্বক কবিকেশরী অন্নদামঙ্গল বর্ণনা করিতে আরম্ভ করিলেন।"

কাব্যের সূচনায় প্রথম আটটি কবিতাতে মঙ্গলকাব্যের গতানুগতিক রীতি অনুসারে ভারতচন্দ্রও বিভিন্ন দেবদেবীর—গণেশ, শিব, সূর্য, বিষ্ণু প্রভৃতির বন্দনা করিয়াছেন। অতঃপর গ্রন্থসূচনা। মঙ্গলকাব্যের কবিরা যেমন গ্রন্থ লিখিবার একটি অলৌকিক কারণ দর্শাইয়া থাকেন ভারতচন্দ্রের ক্ষেত্রেও তাহার কোন ব্যতিক্রম হয় নাই। কাব্য-রচনার কারণ-স্বরূপ ভারতচন্দ্র বলিতেছেন যে, বাংলার নবাব আলিবর্দি খাঁ একদা মহারাজা কৃষ্ণচন্দ্রের

( নবদ্বীপাধিপতি ) নিকট বার লক্ষ টাকা নজরানা দাবী করেন। অল্প সময়ের মধ্যে এই বিপুল পরিমাণ অর্থ দিতে অক্ষম হওয়ায় নবাব মহারাজাকে মুর্শিদাবাদে লইয়া গিয়া কারাগারে অবরুদ্ধ করেন। উপায়ান্তর না দেখিয়া দুর্গতিনাশিনী দুর্গাদেবীর পরমভক্ত রাজা দেবীর স্তব করিতে লাগিলেন। ভক্তের বিপদে দেবী স্থির থাকিতে পারিলেন না। তিনি স্বপ্নে—

অন্নপূর্ণা ভগবতী মূরতি ধরিয়া।
স্বপন কহিলা মাতা শিয়রে বসিয়া ॥
শুন রাজা কৃষ্ণচন্দ্র না করিহ ভয়।
এই মূর্ত্তি পূজা কর দুঃখ হবে ক্ষয় ॥
আমার মঙ্গল গীত করহ প্রকাশ।
কয়ে দিলা পদ্ধতি গীতের ইতিহাস ॥

দেবী রাজাকে স্বপ্নে আরও বলিয়া দিলেন,

সভাসদ তোমার ভারতচন্দ্র রায়।
মহাকবি মহাভক্ত আমার দয়ায় ॥
তুমি তারে রায় গুণাকর নাম দিও।
রচিতে আমার গীত সাদরে কহিও ॥
আমি তারে স্বপ্ন কব তার মাতৃবেশে।
অষ্টাহ গীতের উপদেশ সবিশেষে ॥

এই আজ্ঞা অবশ্যই প্রতিপালন করিতে হইবে। কবিবর ভারতচন্দ্রও জগজ্জননীর স্বপ্নাদেশ শিরোধার্য করিয়া—

সেই আজ্ঞা মত করি রায়গুণাকর ।
~~সেই মত আজ্ঞা করি রায় গুণাকর।~~
অন্নদামঙ্গল কহে নবরসতর ।।

বিশেষভাবে লক্ষ্য করিবার বিষয় এই যে, ভারতচন্দ্র যে-কাব্য রচনা করিলেন তাহা 'নবরসতর।' যদিও ভারতচন্দ্র গতানুগতিক মঙ্গল কাব্য-ধারার কবি তবুও এই নবরসের সৃষ্টির জন্যই তিনি বাংলা সাহিত্যের ইতিহাসে চিরস্থায়ী আসন করিয়া লইয়াছেন।

অতঃপর কৃষ্ণচন্দ্রের সভাবর্ণন। ভারতচন্দ্রের কাল বাংলাদেশের ইতিহাসের এক চরম সন্ধিক্ষণ। আমরা আশ্চর্য হইয়া লক্ষ্য করি যে, ভারতচন্দ্রের কাব্যে এই যুগসন্ধিক্ষণের বিশেষ কোন ছায়াপাত ঘটে নাই। তাঁহার কাব্যের ইতস্ততঃ কিছু কিছু সাময়িক ঘটনার স্পর্শ থাকিলেও দুর্যোগের ঘনঘটায় আচ্ছন্ন

সেই যুগের কোন স্পষ্ট ছবি ভারতচন্দ্র অঙ্কন করেন নাই। তবে 'কৃষ্ণচন্দ্রের সভাবর্ণন' অংশটির যথেষ্ট ঐতিহাসিক মূল্য রহিয়াছে। কৃষ্ণচন্দ্রের রাজসভায় যেসব বিশিষ্ট ব্যক্তিদের সমাবেশ ঘটিয়াছিল ভারতচন্দ্র তাঁহাদের কথা উল্লেখ করিয়াছেন। এই অংশটি হইতে আমরা জানিতে পারি যে, কৃষ্ণচন্দ্রের সভায় পণ্ডিত গঙ্গাধর তর্কালঙ্কার, কবি রাজকিশোর, সভাসদ কালিদাস সিদ্ধান্ত, বিখ্যাত জ্যোতির্বিদ অনুকূল বাচস্পতি, বিশিষ্ট সঙ্গীতজ্ঞ বিশ্রাম খাঁ, যোদ্ধা ভগবন্ত সিংহ, নর্তক শের মামুদ প্রভৃতি ব্যক্তিদেব সমাবেশ ঘটিয়াছিল। এতদ্ব্যতীত কৃষ্ণচন্দ্রের আত্মীয় পবিজনেব এক বিস্তৃত তালিকা এই অংশে প্রদত্ত হইয়াছে। আব হইয়াছে কৃষ্ণচন্দ্রের রাজ্যেব সীমানা বর্ণনা :—

অধিকার বাজার চৌবাশী পবগণা।
খাড়ি জুড়ী আদি কবি দপ্তবে গণনা॥
রাজ্যের উত্তর সীমা মুরশিদাবাদ।
পশ্চিমের সীমা গঙ্গা ভাগীবথী খাদ॥
দক্ষিণেব সীমা গঙ্গাসাগবের ধার।
পূর্ব্বসীমা ধুল্যাপুব বড় গাঙ্গ পার॥

কাব্যের সূচনায় লিখিত এই দশটি কবিতাকে আমরা কাব্যের ভূমিকা হিসাবে গ্রহণ কবিতে পাবি। একাদশ কাহিনী হইতেই কাব্যেব মূল কাহিনী আরম্ভ হইয়াছে। এই মূল কাহিনীটি দুইভাগে বিভক্ত। প্রথম ভাগে (একাদশ কবিতা হইতে পঞ্চসপ্ততিতম কবিতা পর্যন্ত) হর-পার্ব্বতীব লীলা এবং কাশীধামেব সৃষ্টি ও উহাব মাহাত্ম্য, দ্বিতীয় ভাগে (ত্রিনবতিতম কবিতা পর্যন্ত) হরিহোড়ের বৃত্তান্ত এবং ভবানন্দ মজুমদাবের (মহাবাজা কৃষ্ণচন্দ্রের পূর্বপুরুষ) কাহিনীর সূচনা করা হইয়াছে।

ভারতচন্দ্র তাঁহার কাব্যে বাংলা মঙ্গলকাব্যে অনুসৃত হর-পার্বতীর চিত্রই প্রকারান্তরে বর্ণনা করিয়াছেন। ভারতচন্দ্রেব সংস্কৃত সাহিত্যে বিশেষ ব্যুৎপত্তি ছিল। তিনি হর-পার্বতীর চিত্র অঙ্কিত করিতে গিয়া বিভিন্ন পুরাণাদি এবং শাস্ত্রগ্রন্থ হইতে আবশ্যকমত সাহায্য গ্রহণ করিয়াছেন। অন্নদার কাহিনীর সূত্রপাতে (একাদশ কবিতায়) কবি বলিয়াছেন যে, বিশ্বসৃষ্টির মূল শক্তি হইতেছেন দেবী অন্নপূর্ণা। তাঁহার মহিমা অনির্বচনীয়। তিনি—

অচক্ষু সর্ব্বত্র চান অকর্ণ শুনিতে পান
অপদ সর্ব্বত্র গতাগতি॥

কর বিনা বিশ্ব গড়ি মুখ বিনা বেদ পড়ি
সবে দেন কুমতি সুমতি ॥

দেবী অন্নপূর্ণা পরমা প্রকৃতি। যখন চন্দ্র-সূর্যাদির সৃষ্টি হয় নাই, মহাশূন্য ঘনতমসায় আচ্ছন্ন তখন দেবী নিজদেহের জ্যোতিদ্বারা অন্ধকার দূরীভূত করেন। অতঃপর কারণ-সলিল সৃজন করিয়া বিনাগর্ভে বিষ্ণু, ব্রহ্মা ও শিবের জন্ম দেন। জন্মগ্রহণের পরই এই তিন দেবতা সলিলের উপর বসিয়া তপস্যা করিতে আরম্ভ করেন। তখন মহামায়া—

তিনের জানিতে সত্ত্ব জানাইতে নিজ তত্ত্ব
শবরূপা হইলা কপটে।

সেই দুর্গন্ধযুক্ত শব ভাসিতে ভাসিতে বিষ্ণুর নিকটে গেলে বিষ্ণু ঘৃণাভরে দূরে সরিয়া যান। ব্রহ্মাও ঘৃণাভরে বার বার চারিদিকে মুখ ফিরাইতে লাগিলেন। ফলে চতুর্মুখ হইয়া যান। শিব ঐ শবকে আসনরূপে গ্রহণ করিয়া ধ্যান করিতে আরম্ভ করিলেন। শিবের মাহাত্ম্যে দেবী মুগ্ধা হইয়া তাঁহার ভার্যা হইলেন এবং দুজনের রতিক্রীড়ার ফলে বিশ্বসৃষ্টি হইল।

তারপরেই দেখা যাইতেছে ব্রহ্মার মানসপুত্র দক্ষমুনির পত্নী প্রসূতির গর্ভে সতীরূপে মহামায়া জন্মগ্রহণ করেন। নারদমুনির ঘটকালিতে শিবের সঙ্গে সতীর বিবাহ হয়। শিব সর্বদাই কিম্ভূত সাজে যত্রতত্র ঘুরিয়া বেড়ান দেখিয়া দক্ষমুনি তাঁহার উপর ক্রুদ্ধ হন। যখন তখন তিনি জামাতা শিবকে কটুবাক্য বলেন। শিব ইহাতে ক্ষুব্ধ হইয়া ঘরণী সতীকে লইয়া কৈলাসপর্বতে চলিয়া যান এবং সেইখানেই দাম্পত্যজীবন যাপন করিতে থাকেন।

কিছুদিন পর খবর পাওয়া গেল যে, দক্ষমুনি এক বিরাট যজ্ঞের আয়োজন করিয়াছেন। সেই যজ্ঞে সমস্ত দেবতারাই আমন্ত্রিত হইয়াছেন কিন্তু দক্ষ শিবকে নিমন্ত্রণ করেন নাই। সতী নারদের মুখে যজ্ঞানুষ্ঠানের কথা শুনিয়া পিতৃগৃহে যাইতে অভিলাষিণী হইলেন। শিব বিনা-নিমন্ত্রণে সতীকে তথায় যাইতে দিতে সম্মত হইলেন না। তখন:—

সতী কন মহাপ্রভু হেন না কহিবা।
বাপঘরে কন্যা যেতে নিমন্ত্রণ কিবা ॥
যত কন সতী শিব না দেন আদেশ।
ক্রোধে সতী হৈলা কালী ভয়ঙ্কর বেশ ॥

ক্রমে ক্রমে মহামায়া দশমহাবিদ্যারূপে অর্থাৎ কালী, তারা, রাজরাজেশ্বরী, ভুবনেশ্বরী, ভৈরবী, ছিন্নমস্তা, ধূমাবতী, বগলামুখী, মাতঙ্গী এবং মহালক্ষ্মীরূপে শিবের সম্মুখে আবির্ভূতা হইলেন। মহামায়ার এইরূপ রূপাদি দর্শনে শিব পরম বিস্মিত হইয়া তাঁহার স্তব করিতে লাগিলেন, এবং দেবীর ইচ্ছায় বাধা দিতে আর সাহস করিলেন না।

সতীদেবী অত্যন্ত আনন্দিত চিত্তে পিতৃভবনে আসিলেন, তাঁহার বেশ মলিন এবং বদন বিশুষ্ক, দেখিলেই মনে হয় যেন স্বামিগৃহে তিনি অত্যন্ত দুঃখে দিন কাটান। তাঁহাকে দেখিয়াই সমবেত দেবমণ্ডলীর সম্মুখেই দক্ষ শিব-নিন্দা করিতে লাগিলেন। ভারতচন্দ্র স্তুতির ছলে শিব-নিন্দার এই বিবরণটি অতি চমৎকার করিয়া ফুটাইয়া তুলিয়াছেন। দক্ষ সতীর প্রতি এতই ক্রুদ্ধ হইয়া উঠিলেন যে, তিনি নিজ কন্যাকে :—

মোর কন্যা হয়ে প্রেত সঙ্গে রয়ে
ছি ছি একি দশা তোর।
আমি মহারাজ তোর এই সাজ
মাথা খেতে আলি মোর॥
বিধবা যখন হহবি তখন
অন্ন বস্ত্র তোরে দিব।
সে পাপ থাকিতে নারিব রাখিতে
তার মুখ না দেখিব॥

পতি-নিন্দা শুনিয়া অভিমানিনী সতী অত্যন্ত ক্রুদ্ধ হইয়া উঠিলেন এবং এইরূপ নিন্দার ফলে দক্ষের পরিণাম যে অত্যন্ত ভয়াবহ হইবে ইহা পিতাকে জানাইয়া তিনি তৎক্ষণাৎ দেহত্যাগ করিলেন। সতীর সঙ্গে নন্দীও দক্ষগৃহে আসিয়াছিল। সতীকে দেহত্যাগ করিতে দেখিয়া নন্দী দ্রুত কৈলাসে চলিয়া গেল। নন্দীর মুখে :—

শুনিয়া শঙ্কর শোকেতে কাতর
বিস্তর কৈলা রোদন।
লয়ে নিজগণ করিলা গমন
করিতে দক্ষদমন॥

অতঃপর দক্ষযজ্ঞনাশ। এই যজ্ঞনাশের বিবরণ দিতে গিয়া ভারতচন্দ্র অসাধারণ কবিত্ব-শক্তির পরিচয় দিয়াছেন। সংস্কৃত ভুজঙ্গপ্রয়াত, তূণক প্রভৃতি

ছন্দ ব্যবহার করিয়া ক্রোধান্ধ শিবের রূপটি তিনি মনোজ্ঞভঙ্গীতে পরিবেশন করিয়াছেন। এই ছন্দের তালে তালে মনে হয় যেন উন্মত্ত ভূতদলের প্রচণ্ড পদক্ষেপ ধ্বনিত হইতেছে। যজ্ঞে সমবেত ব্যক্তিগণের দ্রুত পলায়ন এবং আর্তনাদের ফলে যে মহাগণ্ডগোলের সৃষ্টি হইয়াছিল তাহাও যেন এই ছন্দের মধ্যে ধ্বনিত হইয়া উঠিয়াছে। ছন্দের মধ্যে কিরূপ দ্রুত তালের সঞ্চার হইয়াছে তাহা এই অংশটুকু হইতে বুঝা যাইবে :—

ভূতনাথ ভূতসাথ দক্ষযজ্ঞ নাশিছে।
যক্ষ রক্ষ লক্ষ লক্ষ অট্ট অট্ট হাসিছে॥
প্রেতভাগ সানুরাগ ঝম্প ঝম্প ঝাঁপিছে।
ঘোর রোল গণ্ডগোল চোদ্দ লোক কাঁপিছে॥

* * * *

রুদ্র দূত ধায় ভূত নন্দী ভৃঙ্গী সঙ্গিয়া।
ঘোরবেশ মুক্তকেশ যুদ্ধ রঙ্গ রঙ্গিয়া॥
ভার্গবের সৌষ্ঠবের দাড়ি গোঁপ ছিণ্ডিল।
পূষণের ভূষণের দন্তপাঁতি পাড়িল॥
বিপ্র সর্ব্ব দেখি পর্ব্ব ভোজ্য বস্ত্র সারিছে।
ভূতভাগ পায় লাগ নাথি কীল মারিছে॥
ছাড়ি মন্ত্র ফেলি তন্ত্র মুক্ত কেশ ধায় রে।
হায় হায় প্রাণ যায় পাপ দক্ষ দায় রে॥

শিব এবং তাঁহার অনুচরবৃন্দের প্রচণ্ড তাণ্ডবে দক্ষমুনির বিরাট যজ্ঞভূমি শ্মশানে পরিণত হইল, দক্ষ নিজেও নিহত হইলেন। তখন দক্ষের পত্নী প্রসূতী নিদারুণ বৈধব্য-যন্ত্রণায় কাতর হইয়া শিবের অনুগ্রহ প্রার্থনা করিলেন। নিরপরাধা শ্বাশুড়ীর কাতর বিলাপধ্বনি শুনিয়া শিব অতিশয় লজ্জিত হইয়া পড়িলেন। তিনি যখন বিলাপ করিতে করিতে বলিলেন,

সতীর জননী আমি শ্বাশুড়ী তোমার।
তথাপি বিধবা দশা হইল আমার॥
ছাড়িয়া গেলেন সতী মরিলেন পতি।
তোমার না হয় দয়া কি হইবে গতি॥
তোমার শাশুড়ী বলি মর নাহি লয়।
আমারে কাহারে দিবা কহ দয়াময়॥

তখন,

প্রসূতির বাক্যে শিব সলজ্জ হইলা।
রাজ্যসহ দক্ষরাজে বাঁচাইয়া দিলা ॥

কিন্তু তাহাতে এক করুণ অথচ কৌতুকাবহ ব্যাপারের সৃষ্টি হইল,

ধড়ে মুণ্ড নাহি দক্ষ দেখিতে না পায়।
উঠে পড়ে ফিরে ঘুরে কবন্ধের প্রায় ॥
দক্ষের দুর্গতি দেখি হাসে ভূতগণ।
প্রসূতি বলিছে প্রভু এ কি বিড়ম্বন ॥

শিবের নিন্দা করিয়াছিলেন বলিয়া সতী দক্ষকে অভিশাপ দিয়াছিলেন যে, দক্ষের ছাগমুণ্ড হইবে। নন্দী তখন একটা ছাগল কাটিয়া আনিয়া দক্ষের ঘাড়ে বসাইয়া দিল। দক্ষ তখন সেই ছাগ-মুণ্ড দিয়া শিবের বিস্তর স্তুতি করিলেন।

এদিকে শিবের মনে কোন শান্তি নাই। তিনি সতীর মৃতদেহ স্কন্ধে তুলিয়া সতীর গুণরাশি গাহিয়া গাহিয়া নানাস্থানে উন্মাদের মত ঘুরিতে থাকেন। সতীর মৃতদেহ তাঁহার স্কন্ধের উপর বিগলিত হইতে আরম্ভ করে। শিবের কিন্তু সেদিকে ভ্রূক্ষেপ নাই। তখন,

তথায় সতীর দেহ গিয়া চক্রপাণি।
কাটিলেন চক্রধারে করি খানি খানি ॥
যেখানে যেখানে অঙ্গ পড়িল সতীর।
মহাপীঠ সেইস্থান পূজিত বিধির ॥

বিষ্ণুর চক্রদ্বারা সতীদেহ এইভাবে খণ্ডিত হইয়া একান্নটি স্থানে পতিত হইয়াছিল। সেই একান্নটি স্থান অবিলম্বে পুণ্য তীর্থপীঠে পরিণত হইল। 'পীঠমালা' কবিতায় ভারতচন্দ্র সেই একান্ন পীঠের কথা বলিয়াছেন। অতঃপর,

শূন্য শিব দেখি শিব হৈলা চিন্তাবান।
হিমালয় পর্ব্বতে বসিলা করি ধ্যান ॥

সতীদেবীর বিলয় হইতে পারে না। তিনি গিরিরাজ হিমালয়ের গৃহে মেনকার গর্ভে উমারূপে জন্মগ্রহণ করেন। ক্রমে ক্রমে উমার যৌবন-সমাগম ঘটিলে দেবগণ শিবের সঙ্গে তাঁহার বিবাহ দেওয়ার সঙ্কল্প করেন, শিব কিন্তু তখন কৈলাস-শিখরে গভীর ধ্যানে মগ্ন রহিয়াছেন। দেবতারা কিছুতেই তাঁহার ধ্যানমগ্ন অবস্থার ব্যত্যয় ঘটাইতে পারিলেন না। কালিদাসের কুমার-

সম্ভব কাব্যে "নিবাত নিষ্কম্প" মহাদেবের যে চিত্র অঙ্কিত করা হইয়াছে ভারতচন্দ্রের উপর তাহার প্রভাব এই স্থলে স্পষ্টতই লক্ষণীয়। শিবের নিকট হইতে কোন প্রকার সাড়া না পাইয়া দেবগণ,

মন্ত্রণা করিয়া মদনে ডাকিয়া
সুরপতি দিলা পান।
সম্মোহন বান করিয়া সন্ধান
শিবের ভাঙ্গহ ধ্যান॥

মদনের সম্মোহন বাণে শিবের ধ্যানভঙ্গ হয় বটে কিন্তু ইহাতে তিনি ভয়ঙ্কর ক্রুদ্ধ হইয়া উঠিলেন। ফলে তাঁহার তৃতীয় লোচন অগ্নিসম তেজে জ্বলিয়া উঠে, মদন তৎক্ষণাৎ ভস্মীভূত হইয়া যায়। কিন্তু মদনের বাণে শিবের সারা দেহে ও মনে প্রচণ্ড কামোত্তেজনা দেখা দেয়। তিনি আত্মসংবরণ করিতে না পারিয়া আশেপাশে যে সব অপ্সরা-কিন্নরী ছিল তাহাদের পশ্চাতে ছুটিতে থাকেন। একটু পূর্বেই ধ্যানমগ্ন শিবের যে মৌন-গম্ভীর মূর্তি দেখিয়া আমরা সম্ভ্রমে মাথা নত করি তাঁহার এই কামোন্মত্ত বিচলিত ভাব দেখিয়া স্বভাবতই আমাদের মনে কৌতুকের সৃষ্টি হয়। কবিবর ভারতচন্দ্র যোগীশ্রেষ্ঠ শিবের নিদারুণ দুর্গতি ঘটাইয়াছেন,

মরিল মদন তবু পঞ্চানন
মোহিত তাহার বাণে।
বিকল হইয়া নারী তপসিয়া
ফিরেন সকল স্থানে॥
কামে মত্ত হর দেখিয়া অপ্সর
কিন্নরী দেবী সকল।
যায় পলাইয়া পশ্চাত তাড়িয়া
ফিরেন শিব চঞ্চল॥

তখন দক্ষ আসিয়া সহাস্যে শিবকে নিবেদন করিল যে, সতী গিরিরাজের গৃহে জন্মগ্রহণ করিয়াছেন। তাঁহাকে বিবাহ করিয়া শিব আনন্দে বিহার করুন। উতলা শিব কহিলেন, 'ওরে বাছাধন' শীঘ্র তার ব্যবস্থা কর। দেবগণের অভিপ্রায় সিদ্ধ হইল, শিব-বিবাহের উদ্যোগ আয়োজন চলিতে থাকিল।

একদিকে মদনের মৃত্যুতে রতির বিলাপের অন্ত নাই। সে বিলাপ করিতে করিতে বলিতে লাগিল,

শিব শিব শিব নাম সবে বলে শিবধাম
বাম দেব আমার কপালে।
যার দৃষ্টে মৃত্যু হরে তার দৃষ্টে প্রভু মরে
এমন না দেখি কোন কালে॥
শিবের কপালে বয়ে প্রভুরে আহুতি লয়ে
না জানি বাড়িল কিবা গুণ।
একের কপালে বহে আরের কপাল দহে
আগুনেব কপালে আগুন।

নিদারুণ শোক সহ্য করিতে না পাবিয়া একটি প্রকাণ্ড অগ্নিকুণ্ড জ্বালিয়া রতি তাহার মধ্যে ঝাঁপাইয়া পড়িয়া প্রাণত্যাগ করিতে চাহিল। তখন আকাশে দৈববাণী হইল। সেই দৈববাণীতে মদনেব পুনরুজ্জীবনের নির্দেশ ব্যক্ত হইল। রতি শান্ত হইয়া আত্মহত্যাব সঙ্কল্প ত্যাগ কবিল।

উমার সঙ্গে শিবের পবিণয়েব দিন নির্দিষ্ট হইল। মহাদেব সঙ্গী-সাথী লইয়া হিমালয়গৃহে যাত্রা করিলেন। ববযাত্রীদেব মধ্যে দেবতা ও ভূত-প্রেত সকলই আছে। কিন্তু ভূত-প্রেতেব প্রমত্ত উল্লাসের ঠেলায় শেষ পর্যন্ত দেবতারা সরিয়া পড়িলেন। মহাদেবেব চেলা-চামুণ্ডা এই ভূত-প্রেতসমূহের উল্লাস বর্ণনা করিতে গিয়া কবি বলিয়াছেন,—

ঝুপ ঝুপ ঝাপ দুপ দুপ দাপ
লম্প ঝম্প দিয়া দিয়া চলে।
মহা ধুমধাম হাঁকে হুম হাম
জয় মহাদেব বলে॥
সহজে সবার বিকট আকার
সহিতে না পারে আলো।
থাবায় থাবায় মশাল নিবায়
আন্ধারে শোভিল ভালো॥
করতালি দিয়া বেড়ায় নাচিয়া
হাসে হিহি হিহি হিঁহিঁ।
দন্ত কড়মড়ি করে জড়াজড়ি
লক লক লক জিহি।

করে চড়াচড়ি ধায় রড়ারড়ি
কিলাকিলি গণ্ডগোল।
কে কারে আছাড়ে কে কাকে পাছাড়ে
কে মানে কাহার বোল॥
তরু উপাড়িয়া গিরি উখাড়িয়া
কৈল প্রলয়ের ঝড়।
বরযাত্রগণ লইয়া জীবন
পলাইল দিয়া রড়॥
ইন্দ্রাদি পলায় অন্য কেবা তায়
দেখিয়া আনন্দ হরে।
আগে ভাগে হরি বিধি সঙ্গে করি
গেল হেমন্তের ঘরে॥

বলদে চড়িয়া শিঙা ফুঁকিতে ফুঁকিতে আগত বরকে আসিতে দেখিয়া কন্যার বাড়ীর লোকেরা একেবারে হতবাক হইয়া গেল।

শুভ বিবাহানুষ্ঠান আরম্ভ হইল। সে বড় কৌতুককর দৃশ্য। পুরোহিত শিবকে পিতামাতার নাম জিজ্ঞাসা করেন, শিব কিছুই বলিতে পারেন না। যাহা হোক কোনক্রমে শুভকার্য সম্পন্ন হইল। এমন সময় কেশবের উস্কানীতে নারদ এক মহা কোন্দল বাধাইয়া তুলিল। শিবের অঙ্গ বাঘছালে আবৃত, কোমরে একটি সাপ কটিবন্ধের মত জড়াইয়া থাকিয়া ছালটিকে আটকাইয়া রাখিয়াছে। এয়োগণসহ মেনকা বরণডালা লইয়া যেই মাত্র শিবের সম্মুখে আসিলেন তখনি নারদের ইঙ্গিতে গরুড় আসিয়া সেখানে উপস্থিত হইল। গরুড়কে দেখিয়া শিবের অঙ্গে যে সব সাপ জড়াইয়া রহিয়াছিল তাহারা ভয়ে পলাইয়া গেল। ফলে শিবের দেহ হইতে বাঘছালটি খসিয়া পড়িল। তখন,

বাঘছাল খসিল উলঙ্গ হৈলা হর।
এয়োগণ বলে ও মা এ কেমন বর॥
মেনকা দেখিলা চেয়ে জামাই লেঙ্গটা।
নিবায়ে প্রদীপ দেয় টানিয়া ঘোমটা॥
নাকে হাত এয়োগণ বলে আই আই।
মেদিনী বিদরে যদি তাহাতে সামাই॥

প্রদীপ নিভাইয়া দিলে কি হইবে। শিবের তৃতীয় নেত্র হইতে আলো বিচ্ছুরিত হইয়া সব কিছুকেই স্পষ্ট করিয়া তুলিল। নারদের মত বেহায়া বোধ হয় আর কেউ নাই। দন্তপঙক্তি বিকশিত করিয়া হাসিতে হাসিতে তিনি কহিলেন,

শুন শুন এয়োগণ ব্যস্ত কেন হও।
কেমন জামাই পেলে বুঝে শুঝে লও ॥

কিন্তু মেনকা মহা চটিয়া গেলেন। একেতো এইরূপ জামাই, মাথায় জটার ভার, সর্বাঙ্গে ছাই মাখা, দুর্গন্ধে ভূত পালায়, তদুপরি বয়সেরও গাছ-পাথর নাই। কোমলাঙ্গী বালিকা গৌরী এই আকাট গোঁয়ারটার হাতে পড়িল ভাবিয়া তাঁহার দুঃখের সীমা নাই। আবার কিনা বুড়া হতভাগার এই নির্লজ্জ আচরণ? তিনি একেবারে ক্ষিপ্ত হইয়া উঠিলেন,

ঘরে গিয়া মহাক্রোধে ত্যজি লাজ ভয়।
হাত লাড়ি গলা তাড়ি ডাক ছাড়ি কয় ॥
ওরে বুড়া আঁটকুড়া নারদা অল্পেয়ে।
হেন বর কেমনে আনিলি চক্ষু খেয়ে ॥
বুড়া হয়ে পাগল হয়েছে গিরিরাজ।
নারদার কথায় করিল হেন কাজ ॥

অষ্টাদশ শতাব্দীতে বহু অপ্রাপ্তবয়স্কা পুষ্পকোমলা বালিকারা কৌলীন্যপ্রথার বলি হইয়া আজীবন বেদনার বহ্নিতে জ্বলিয়া পুড়িয়া মরিত। রামপ্রসাদের গানে তাহাদের ব্যথাতুর জীবনের করুণ রাগিণী অতি মধুর স্বরে বাজিয়াছে। ভারতচন্দ্রের কাব্যে কৌতুকরসের প্রাধান্য ঘটিলেও কারুণ্যের একেবারে অসদ্ভাব নাই। বরং কৌতুকের আবরণে কারুণ্য আরো উজ্জ্বল হইয়া উঠিয়াছে।

উমার সঙ্গে তুলনায় শিবের হীনতা-সম্পর্কে সকলে আলোচনা করিতে লাগিল। সমবেত যুবতীরা কিন্তু কলহপর্বটিকে অন্য পর্যায়ে লইয়া আসিল। তদুপরি নারদের উস্কানিতো আছেই।

নারদের মন্ত্র তন্ত্র না হয় নিষ্ফল।
পরস্পর এয়োগণে বাজিল কন্দল ॥
এ বলে উহারে সই ওটা বড় ঠেঁটা।
আর জন বলে সই এই বটে সেটা ॥

যেই মাত্র বুড়া বর হইল লেঙ্গটা।
আই মা লো চেয়ে রৈল ফেলিয়া ঘোমটা॥
সে বলে লো বটে বটে আমি বড় ঢেঁটা।
গোবিন্দে সুন্দর দেখি চেয়ে রৈল কেটা॥
তার সই বলে থাক জানি লো উহারে।
পথিকেরে ভুলাইয়া আনে আঁখিঠারে॥

এইরূপ ঝগড়াঝাঁটি দেখিয়া,

দাঁড়াইয়া পিঁডায় হাসেন পশুপতি।
হেঁটমুখে মৃদু মন্দ হাসেন পার্বতী॥

কিন্তু গিরিরাণী মেনকা তখন ডুকরাইয়া কাঁদিতেছেন। উমার দুরদৃষ্টের কথা ভাবিয়া তাঁহার মন কিছুতেই শান্তি পাইতেছে না। তিনি ইনাইয়া বিনাইয়া বিলাপ করিতেছেন,

আহা মরি ও মা উমা সোনাব পুতুল।
বুডাবে কে বলে বব কেবল বাতুল॥
পায়ে পডে আমার উমাব কেশপাশ।
বুডার বিকট জটা পরশে আকাশ॥
আমার উমার দন্ত মুকুতাগঞ্জন।
বায়ে লডে ভাঙ্গা বেডা বুডাব দশন॥
উমাব বদনচাঁদে পরকাশে রাকা।
বুডার বিকট মুখে দাঁডি গোঁফ পাকা॥
কি শোভা উমার গায়ে সুগন্ধি চন্দন।
ছাই মাখে অঙ্গে বুডা এ কি অলক্ষণ॥
উমার গলায় জাতী মালতীর মালা।
বুডার গলায় হাডমালা একি জ্বালা॥
বিচিত্র বসন উমা পরে কত বন্ধে।
বাঘছাল পরে বুডা আঁত উঠে গন্ধে॥

এই তো জামাইয়ের বেশবাস, চেহারা-ছবি। তার উপর জামাই কি রকম বেহায়া,

আই মা এ লাজ কি রাখিতে ঠাঁই আছে।
কেমনে উলঙ্গ হইল শাশুড়ীর কাছে॥

শিব তখন মেনকার দুঃখ দূর করিবার জন্য স্বরূপ ধারণ করিলেন। তাঁহার সেই দিব্যকান্তি মোহন বেশ দেখিয়া মেনকার মুখে হাসি ফুটিয়া উঠিল। বিবাহ-বাসরে সমবেত নরনারীবৃন্দ সবিশেষ আনন্দিত হইলেন এবং শিব,

উমা লয়ে উমাপতি গেলেন কৈলাস।
বিধি বিষ্ণু আদি সবে গেলা নিজ বাস॥

কৈলাসে আসিয়া শিব নন্দীকে সিদ্ধি ঘুঁটিতে আদেশ দিলেন। সে এক বিরাট কাণ্ড। নন্দী নানাবিধ দ্রব্য সহযোগে বার লক্ষ মণ সিদ্ধি ঘুঁটিল। সেই সিদ্ধি ভক্ষণ করিয়া শিব মধুর নেশায় ঢুলিতে লাগিলেন। অতঃপর নববিবাহিতা দম্পতীর কথোপকথন সুরু হইল। পার্বতীই যে বিশ্বসৃষ্টির মূলীভূত কারণ, তিনিই যে মূল প্রকৃতি শঙ্কর তাহা অবগত আছেন। তাই তিনি দেবীর কাছে প্রার্থনা করিলেন,

অর্দ্ধ অঙ্গ তোমার আমার অর্দ্ধ অঙ্গে।
হরগৌরী একতনু হয়ে থাকি রঙ্গে॥

দেবী শঙ্করের স্বভাব ভাল করিয়াই অবগত আছেন। তিনি সহাস্যে শঙ্করকে খোঁচা দিয়া কহিলেন,

হাসিয়া কহেন দেবী এমনো কি হয়।
সোহাগে এমন কথা পুরুষেরা কয়॥
নারীর পতির প্রতি বাসনা যেমন।
পতির নারীর প্রতি মন কি তেমন॥
পাইতে পতির অঙ্গ নারী সাদ করে।
তার সাক্ষী মৃত পতি সঙ্গে পুড়ে মরে॥
পুরুষেরা দেখ যদি নারী মরি যায়।
অন্য নারী ঘরে আনে নাহি স্মরে তায়॥
অর্দ্ধ অঙ্গ যদি মোর অঙ্গে মিলাইবা।
কুচনীর বাড়ী তবে কেমনে যাইবা॥

শিব ভীষণ লজ্জিত হইয়া পড়িলেন। তিনি তখন বলিলেন যে, এমন আচরণ তিনি কখনই করিতে পারেন না। সতীর দেহত্যাগের পর তিনি কিভাবে সতী-অঙ্গ স্কন্ধে ঘুরিয়া বেড়াইয়াছিলেন শিব সেই বিবরণ দিলেন। গৌরী খুসী হইলেন এবং অতঃপর সানুরাগে হর-গৌরী মিলন সাধিত হইল।

কৈলাসধাম হইল শিবপুরী। ভারতচন্দ্র এই কৈলাস-বর্ণনে অপূর্ব কবিত্বশক্তির পরিচয় দিয়াছেন:

কৈলাস ভূধর অতি মনোহর
কোটি শশী পরকাশ।
গন্ধর্ব্ব কিন্নর যক্ষ বিদ্যাধর
অপ্সরগণের বাস॥
… … …
তরু নানা জাতি লতা নানা ভাতি
ফলে ফুলে বিকসিত।
বিবিধ বিহঙ্গ বিবিধ ভুজঙ্গ
নানা পশু সুশোভিত॥

পরম রমণীয় কৈলাসপতি হইয়াও কিন্তু শিবকে ভিক্ষা করিতে হয় এবং এই প্রসঙ্গেই একদিন গৌরীর সঙ্গে মহা কোন্দল বাধিয়া গেল। শিব নিত্য নিত্য ভিক্ষা করেন, নানা দ্রব্যাদিও আনেন কিন্তু উদর-পূর্তি করিয়া একদিনও খাইতে পান না। মনের খেদে একদিন তিনি বলিয়া ফেলিলেন,

আর সবে ভোগ করে কত মত সুখ।
কপালে আগুন মোর না ঘুচিল দুখ॥
নীচ লোকে উচ্চ ভাষে সহিতে না পারি।
ভিক্ষা মাগি নাম হৈল শঙ্কর ভিখারী॥

শিব আরও বলিলেন যে,

বিধাতার লিখন কাহার সাধ্য খণ্ডি।
গৃহিণী ভাগ্যের মত পাইয়াছি চণ্ডী॥
সর্বদা কন্দল বাজে কথায় কথায়।
রসকথা কহিতে বিরস হয়ে যায়॥
কিবা শুভক্ষণে হৈল অলক্ষণা ঘর।
খাইতে না পানু কভু পূরিয়া উদর।
আর আর গৃহীর গৃহিণী আছে যারা।
কত মতে স্বামীর সেবন করে তারা॥

শিবের খেদ মিটিতে চায় না। তিনি বলিয়াই চলিলেন,

পরম্পরা পরম্পর শুনি এই সূত্র।
স্ত্রীভাগ্যে ধন পুরুষের ভাগ্যে পুত্র॥

ব্যস্ আর যায় কোথায়? গৌরী একেবারে জ্বলিয়া উঠিলেন। তিনি এই ভিখারীর সংসার কত কষ্টে যে চালাইতেছেন তাহা একমাত্র বিধিই জানেন। তার জন্য তো কোন কৃতজ্ঞতা বোধ তো নাইই উপরন্তু ঠেস্ দিয়া কথা? গৌরী আর সহ্য করিতে পারিলেন না। শিবের যে কি সম্বল আছে তাহা কে না জানে। একটা বুড়া বলদ ছাড়া আর কি আছে? গৌরীকে তিনি অলক্ষণা বলেন? নিজের তো এই রূপ, বয়সেব গাছ-পাথর নাই তবে কোন লজ্জায় অপরের ত্রুটি ধরেন। উহাব লজ্জা বলিয়া যদি কিছু পদার্থ থাকিত তবে এই কথা কখনো বলিতে পারিতেন না যে, তাঁহার কপালগুণে পুত্র হইয়াছে কিন্তু গৌরী পোড়াকপালী বলিয়া ধন হয় নাই। গৌরীব ইচ্ছা ছিল না এইসব কথা বলিবার। কিন্তু লোকে আব কত সহ্য করিতে পারে। গৌরী অলক্ষণা? বটে?

অলক্ষণা সুলক্ষণা যে হই সে হই।
মোব আসিবার পূর্বকালি ধন কই॥
গিয়াছিলে বুড়াটি যখন বর হয়ে।
গিয়াছিলে মোর তবে কত ধন লয়ে॥
বুড়া গরু লড়া দাঁত ভাঙ্গা গাছ গাড়ু।
ঝুলি কাঁথা বাঘছাল সাপ সিদ্ধি লাড়ু॥
তখনো যে ধন ছিল এখনো সে ধন।
তবে মোরে অলক্ষণা কন কি কারণ॥

খুব যে পুত্রভাগ্যের গর্ব করা হয়। কিন্তু পুত্রেরা যে কি পদার্থ কাহাকে গৌরী বলিবেন,

বড় পুত্র গজমুখ চারি হাতে খান।
সবে গুণ সিদ্ধি খেতে বাপের সমান॥
ভিক্ষা মাগি ক্ষুদ কোণ যে প. ঠাকুর।
তাহার ইন্দুরে করে কাটুর কুটুর॥
ছোট পুত্র কার্তিকেয় ছয় মুখে খায়।
উপায়ের সীমা নাই ময়ূরে উড়ায়॥

উপযুক্ত দুটি পুত্র আপনি যেমন।
সবে ঘরে আমি মাত্র এই অলক্ষণ ॥
করেতে হইল কড়া সিদ্ধি বেটে বেটে।
তৈল বিনা চুলে জটা অঙ্গ গেল ফেটে ॥

এইরূপে হর-পার্বতীর কলহ চরমে পৌঁছিল। এই কলহে তৎকালীন বাঙ্গালী সমাজজীবনের ছায়াপাত অতি সুস্পষ্ট। নিষ্কর্মা উদাসীন প্রকৃতির স্বামী আর অভাবে জর্জরিতা স্ত্রী। তদুপরি বাউণ্ডুলে প্রকৃতির কতকগুলি ছেলেপিলে। একবেলা আহার জুটে তো আরেক বেলা জুটে না। বাঙ্গালীর সংসারের এই চিত্র আজকের দিনেও বিরল নয়।

লজ্জা ও ক্ষোভে শিব মরিয়া গেলেন। সংসারের প্রতি তাঁহার নিদারুণ বীতশ্রদ্ধা আসিয়া গেল। তিনি ভিক্ষায় বাহির হইলেন,

ঘর উজাড়িয়া যাব ভিক্ষায় যে পাই খাব
অদ্যাবধি ছাড়িনু কৈলাস।
নারী যার স্বতন্তরা সে জন জীয়ন্তে মরা
তাহার উচিত বনবাস ॥

কিন্তু কিই বা শিব করিতে পারেন। তাঁহার তো ভিক্ষা করা ছাড়া আর অন্য উপায় নাই,

বৃদ্ধকাল আপনার নাহি জানি রোজগার
চাষবাস বাণিজ্য ব্যাপার।
সকলে নিগুর্ণ কয় ভুলায়ে সর্বস্ব লয়
নাম মাত্র রহিয়াছে সার ॥
যত আনি তত নাই না ঘুচিল খাই খাই
কিবা সুখ এ ঘরে থাকিয়া।
এত বলি দিগম্বর আরোহিলা বৃষবর
চলিলেন ভিক্ষার লাগিয়া ॥

পার্বতীও 'যে ঘরে গৃহস্থ হেন' সেই ঘরে আর থাকিবেন না বলিয়া মনস্থ করিলেন। তিনি কার্তিক ও গণেশকে লইয়া পিত্রালয়ে চলিয়া যাইতে উদ্যত হইলেন। এমন সময় সখী জয়া অভয়াকে উপদেশ দিলেন যে, এমন করিয়া পিতৃগৃহে যাওয়া ঠিক হইবে না, কারণ বিবাহিতা কন্যা পিতৃগৃহে আদর পায় না। বাপ-মা কয়েক দিন

আদর করেন বটে কিন্তু তারপরেই বিরসবদন হইয়া যান। ভাজ (ভ্রাতৃবধূ) সর্বদাই কটু কথা কহে,

জননীর আশে যাবে পিতৃবাসে
ভাজে দিবে সদা তাড়া।
বাপে না জিজ্ঞাসে মায়ে না সম্ভাষে
যদি দেখে লক্ষ্মীছাড়া॥

কাজেই জয়ার উপদেশ এই যে, দেবী **অন্নপূর্ণারূপে** প্রকাশিত হোন। তাঁহাকে তখন,

তিন ভূমণ্ডলে পূজিবে সকলে
চৈত্র শুক্লা অষ্টমীতে।
দ্বিতীয়া অন্বিত অষ্টাহ সঙ্গীত
বিসর্জ্জন নবমীতে॥

দেবী অন্নপূর্ণা মূর্তি ধারণ করিলেন এবং শিবকে জব্দ করিবার জন্য বিশ্বের সকল অন্ন হরণ করিয়া লইয়া আসিলেন।

এদিকে,

ওথায় ত্রিলোকনাথ বলদে চড়িয়া।
ত্রিলোক ভ্রমেণ অন্ন চাহিয়া চাহিয়া॥
যেখানে যেখানে হর অন্ন হেতু যান।
হা অন্ন হা অন্ন ভিন্ন শুনিতে না পান॥

কোথায়ও অন্ন না পাইয়া শিব শেষ পর্যন্ত,

ক্রমে ক্রমে ত্রিভুবন করিয়া ভ্রমণ।
বৈকুণ্ঠে গেলেন যথা লক্ষ্মী নারায়ণ॥
আস লক্ষ্মী অন্ন দেহ ডাকেন শঙ্কর।
ভারত কহিছে লক্ষ্মী হইলা ফাঁপর॥

লক্ষ্মী শিবকে অন্নপূর্ণার কাছে যাইতে উপদেশ দিলেন। ঘরে যাঁর জগৎপালিনী অন্নপূর্ণা পত্নীরূপে অধিষ্ঠিতা তিনি কেন ভিক্ষায় বাহির হইয়াছেন। শিব গৃহে ফিরিয়া আসিলেন। অন্নপূর্ণা শিবকে ষোড়শোপচারে অন্নব্যঞ্জন পরিবেশন করিলেন। আশুতোষের ক্রোধাগ্নি নির্বাপিত হইল। তিনি অন্নদার গুণগানে রত হইলেন। কবি বলিতেছেন অন্নপূর্ণা স্বয়ং প্রকৃতিস্বরূপা। তিনি আদ্যাশক্তি,

শিবের শিবত্ব যার উপাসনা ফলে।
নিগম আগমে যারে আদ্যাশক্তি বলে॥
দয়া কর দয়াময়ী দানবদমনী।
দক্ষসুতা দাক্ষায়ণী দারিদ্র্যদলনী॥
হৈমবতী হরপ্রিয়া হেরম্বজননী।
হেমহীরাহারময়ী হিরণ্যবরণী॥

দেবী অন্নপূর্ণার কৃপায় এবং শক্তিতে বিমোহিত হইয়া শিব মর্ত্যলোকে দেবীর পূজাপ্রচারের উদ্যোগ করিলেন। তিনি বিশ্বকর্মাকে পুণ্য কাশী-ধামে অন্নপূর্ণা পুরী নির্মাণ করিয়া তথায় একটি স্বর্ণমন্দির প্রতিষ্ঠা করিবার আদেশ দিলেন। বিশ্বকর্মা এক অপরূপ পুরী নির্মাণ করিল। তাহাতে বাড়ীঘর, জলাশয়, মৎস্যাদি, পশু-পক্ষী এবং নানা প্রকার বৃক্ষরাজি কিছুরই অপূরণ রহিল না। শিব অতঃপর অন্নপূর্ণা-পূজার আয়োজন করিলেন। স্বর্গের সমস্ত দেববৃন্দ নিমন্ত্রিত হইলেন। দেবতারা পরম কুতূহলে,

চল কাশী মাঝে সবে যাব।
অন্নদা পূজিবে শিব দেখিবারে পাব।

শিব পুরী প্রতিষ্ঠা করিয়া স্থির করিলেন,

করিয়াছি পুরী বটে হয়েছে প্রতিমা।
তাঁর অধিষ্ঠান হয় তবে ত মহিমা॥
এত বলি মহাদেব আরম্ভিলা তপ।
কৈলা পুরশ্চরণ কতেক কত জপ॥

শিব পঞ্চতপ হইয়া অন্নপূর্ণার তপস্যা করিতে লাগিলেন। তাঁহার দেখাদেখি ব্রহ্মা ও অন্যান্য দেবগণও তপস্যায় নিমগ্ন হইলেন। সকলের সমবেত তপস্যায় প্রীত হইয়া,

অবতীর্ণা অন্নপূর্ণা হইলা কাশীতে।
প্রতিমায় ভর করি লাগিলা হাসিতে॥

এই অন্নপূর্ণা মাহাত্ম্য বর্ণনায় ভারতচন্দ্রের কবি-প্রতিভা তেমন স্ফূর্তি লাভ করে নাই। হর-গৌরীর যে জীবন্ত চিত্রটি তিনি এতক্ষণ ধরিয়া কাব্যে ফুটাইয়া তুলিতেছিলেন তাহা এই অংশে অত্যন্ত নিষ্প্রভ হইয়া গিয়াছে। ভারতচন্দ্র বোধ হয় এই সম্পর্কে সচেতন ছিলেন। তাই তিনি "কতেক

কহিব কাশীখণ্ডেতে প্রকাশ" এই বলিয়া দায় সারিয়াছেন। (স্কন্দপুরাণের অন্তর্গত কাশীখণ্ড অধ্যায়)।

এদিকে পুণ্য কাশীধামে হর-গৌরীর এই প্রকার প্রভাব-প্রতিপত্তি দেখিয়া বিষ্ণুভক্ত ব্যাসমুনি ঈর্ষাকাতর হইয়া কাশীর পথে পথে যত্র তত্র শিবনিন্দা করিয়া বেড়াইতে লাগিলেন। শিব তাহাতে অত্যন্ত সঙ্গত কারণেই ক্রুদ্ধ হইয়া উঠেন এবং ব্যাসকে কাশী হইতে তাড়াইয়া দেন। ব্যাসও ছাড়িবার পাত্র নহেন। তিনি দ্বিতীয় কাশীধাম (ব্যাসকাশী) নির্মাণ করিয়া তথায় দেবী অন্নদাকে প্রতিষ্ঠিত করিতে উদ্যোগী হইলেন। এই অভিলাষ চরিতার্থ করিবার জন্য তিনি ধ্যানে বসিলেন। ব্যাসের এই ঈর্ষাপরায়ণ মনোবৃত্তিতে অন্নপূর্ণা তাঁহার উপর অসন্তুষ্ট হন এবং এক বৃদ্ধা স্ত্রীলোকের ছদ্মবেশে (জরতীর বেশে) ব্যাসকে ছলনা করিয়া তাঁহাব সাধনা ব্যর্থ করিয়া দেন। অন্নদা জরতীবেশে ব্যাসকে যেভাবে ছলনা করিলেন তাহা ভাবতচন্দ্র জীবন্ত করিয়া ফুটাইয়া তুলিয়াছেন। অন্নদা জরতীর বেশে ধ্যানমগ্ন ব্যাসের নিকট উপস্থিত হইলেন। জরতীর বেশধারিণী অন্নদার রূপটি ভারতচন্দ্র এইভাবে ফুটাইয়া তুলিয়াছেন,

কোটরে নয়ন দুটি মিটি মিটি করে।
চিবুকে মিলিয়া নাসা ঢাকিল অধরে॥
ঝর ঝর ঝরে জল চক্ষু মুখ নাকে।
শুনিতে না পান কানে শত শত ডাকে॥
বাতে বাঁকা সর্ব্ব অঙ্গ পিঠে কুঁজভার।
অন্ন বিনা অন্নদার অস্থি চর্ম্ম সার॥
শত গাঁটি ছিঁড়া টেনা করি পরিধান।
ব্যাসের নিকটে গিয়া কৈলা অধিষ্ঠান॥
ফেলিয়া ঝুপড়ী লড়ি আহা উহু কয়ে।
জানু ধরি বসিলা বিরসমুখী হয়ে॥
ভূমে ঠেকে থুথি হাঁটু কান ঢেকে যায়।
কুঁজভরে পিঠভাঁড়া ভূমিতে লটায়॥

বুড়ী বারে বারে নানাকথা বলিয়া ব্যাসদেবকে বিরক্ত করিতে থাকেন। বারে বারে ধ্যান ভাঙ্গিয়া যাইতে থাকায় ব্যাসদেব মহা বিরক্ত হইয়া উঠিলেন। বুড়ী ব্যাসদেবকে জিজ্ঞাসা করে যে, ব্যাস-নির্মিত কাশীতে মরিলে তার গতি

কি হয়। ব্যাস জবাব দেন যে, ব্যাস-কাশীতে মরিলে তৎক্ষণাৎ জীবের মোক্ষলাভ হয়। বুড়ী যেন শুনিতে পায় নাই এইরূপ ভাণ করিয়া বারে বারে একই কথা জিজ্ঞাসা করে। ব্যাস দেখিলেন এতো বড় ভাল আপদ,

এইরূপে দেবী বার পাঁচ ছয় সাত।
ব্যাসের নিকটে করিলেন যাতায়াত ॥
দৈবদোষে ব্যাসদেবে উপজিল ক্রোধ।
বিরক্ত করিল মাগী কিছু নাহি বোধ ॥
একে বুড়ী আরো কালা চক্ষে নাহি সুঝে।
বারে বারে ধ্যান ভাঙ্গে কহিলে না বুঝে
ডাকিয়া কহিলা ক্রোধে কানের কুহরে।
গর্দ্দভ হইবে বুড়ী এখানে যে মরে ॥

আর যায় কোথায়? দেবীর অভীষ্ট সিদ্ধ হইয়া গেল। ব্যাসের কথা শুনিয়া দেবী,

বুঝিনু বুঝিনু বলি করে ঢাকি কান।
তথাস্তু বলিয়া দেবী কৈলা অন্তর্দ্ধান ॥
বুড়ী না দেখিয়া ব্যাস আন্ধার দেখিলা।
হায় বিধি অন্নপূর্ণা আসিয়া ছলিলা ॥

অবশ্য অতঃপর ব্যাসের বিলাপে দেবীর দয়া হইল। ব্যাস পার পাইয়া গেলেন।

অতঃপর দেবী মর্ত্যে পূজা-প্রচারে মনস্থ করিলেন। কিভাবে পূজা প্রচার করা যায় তৎসম্পর্কে জয়া ও বিজয়া এই দুই সখীর সঙ্গে পরামর্শ করিতে লাগিলেন। তাঁহারা দেবীকে পরামর্শ দিলেন যে, ধনীশ্রেষ্ঠ কুবের দেবীর পূজা করে। কুবেরের বসুন্ধর নামে এক অনুচর আছে। কুবের তাহাকে দেবীর পূজার পুষ্পচয়নের ভার দিবেন। কিন্তু বসুন্ধর এই গুরুত্বপূর্ণ কাজে অবহেলা দেখাইবে। তখন তাহাকে অভিশাপ দিয়া মর্ত্যে দরিদ্র মানুষরূপে প্রেরণ করিতে হইবে। অতঃপর,

মনুষ্য হইবে সেই হরিহোড় নামে।
ধন বর দিবা তুমি গিয়া তার ধামে ॥
তাহা হৈতে হইবেক পূজার সঞ্চার।
কুবেরের সুতে শাপ দিবা পুনর্বার ॥

ব্রাহ্মণ হইবে সেই ভবানন্দ নামে।
হরিহোড়ে ছাড়ি তুমি যাবে তার ধামে॥
দিল্লী হইতে রাজ্য দিয়া পূজা লবে তার।
তাহা হৈতে হইবেক পূজার প্রচার॥
তার বংশে হবে রাজা কৃষ্ণচন্দ্র রায়।
সঙ্কটে তারিবে তুমি দেখা দিয়া তায়॥

অবিলম্বে পরিকল্পনা অনুযায়ী কার্য সুরু হইল। বসুন্ধর অভিশাপগ্রস্ত হইয়া বাংলা-দেশের বাগুয়ান পরগণার অন্তঃপাতী বড়গাছি নামক গ্রামে এক চিরদরিদ্র ঘুঁটে-বেচা গৃহস্থের ঘরে হরিহোড় নাম লইয়া জন্মগ্রহণ করিল।

হরিহোড়ের ঘুঁটে কুড়াইয়া দিন যায়। সে নিজে ও বৃদ্ধ পিতামাতার সংসার এই ঘুঁটে-বেচা পয়সা দিয়াই চলে। একদিন হরিহোড মাঠে গিয়া দেখিতে পাইল যে, তাহার পূর্বেই এক বৃদ্ধা মাঠে আসিয়া সব ঘুঁটে কুড়াইয়া একটা ঝুড়িতে ভর্তি করিয়াছে। সেই বুড়ী হরিহোড়কেই ঝুড়িটা বহন করিতে বলে। হরিহোড বৃদ্ধাকে সাহায্য করিতে যায়। এদিকে সন্ধ্যা হইয়া গেল, বুড়ী তাহার নিজের বাড়ীতে যাইতে পারিল না। অগত্যা হরিহোড় বুড়ীকে নিজের বাড়ীতে লইয়া আসে এবং নিজেরা অভুক্ত থাকিয়া অতিথিসেবা করিতে যত্নবান হয়। কিন্তু ঘরে কিছুই নাই, হরিহোড় মহা বিব্রত বোধ করিতে থাকে। বৃদ্ধা হরিহোড়ের অবস্থা বুঝিতে পারিয়া ঝুড়ি হইতে একটা ঘুঁটে তুলিয়া হরিহোড়ের হাতে দিয়া ইহা বিক্রয় করিয়া খাদ্যসামগ্রী কিনিয়া আনিতে বলে। হরিহোড় তো অবাক। কেননা,

এত বলি একখানি ঘুঁটে হাতে লয়ে।
দিলেন হরির হাতে অনুকূল হয়ে॥
ঘুঁটে হইল হেমঘুঁটে দেবীর পরশে।
লোহা যেন হেম হয় পরশি পরশে॥
ঘুঁটে দেখি হেমঘুঁটে হরিহোড়ে ভয়।
একি দেখি অপরূপ ঘুঁটে সোনা হয়॥

দেবীর কৃপায় দারিদ্র্যদশা হইতে মুক্তিলাভ করিয়া হরিহোড় অচিরেই মস্তবড় বিত্তশালী ব্যক্তি হইয়া উঠে। অতঃপর সে একটি মনোহর দেউল স্থাপন করিয়া তথায় দেবী অন্নদার মূর্তি প্রতিষ্ঠা করিয়া ভক্তিসহকারে তাঁহার পূজা করে। হরিহোড়ের দিন সুখেই যায়। কিন্তু প্রাচুর্যের মধ্যে বাস করিয়া সে অত্যন্ত

ভোগাসক্ত হইয়া পড়ে এবং সেই ভোগ প্রবৃত্তিকে চরিতার্থ করিবার জন্য সে বৃদ্ধ বয়সে একটি তরুণীর পাণিগ্রহণ করে। হরিহোড়ের আরও তিনজন প্রাচীনা পত্নী ছিল। বলাই বাহুল্য এই নবীনার সঙ্গে তাহাদের কলহ বাধিয়া যায়।

কন্দলে কন্দলে ক্রোধ হৈল অন্নদার।
ছাড়িতে বাসনা হৈল কেবা রাখে আর॥
সেখানে দেবীর দয়া পিরীতি যেখানে।
যেখানে কন্দল দেবী না রন সেখানে॥

অতঃপর ভবানন্দ মজুমদারের কাহিনী সুরু হইয়াছে। অন্নদামঙ্গলের প্রথম খণ্ডে দেবীর ভবানন্দ-গৃহে গমন পর্যন্ত বিবরণ দেওয়া হইয়াছে। দ্বিতীয় খণ্ডে বিদ্যাসুন্দরের কাহিনী এবং তৃতীয় খণ্ডে ভবানন্দ মজুমদারের কাহিনী সবিস্তারে বর্ণনা করিয়া কাব্য সমাপ্ত করা হইয়াছে।

হরিহোড়কে ছাড়িয়া দেবী ভবানন্দের গৃহে যাইতে মনস্থ করিলেন। অতএব একজন স্বর্গবাসীকে প্রথম ভবানন্দরূপে মর্ত্যে পাঠাইবার প্রয়োজন হইল। ইতিপূর্বে কুবেরের অনুচর বসুন্ধরকে হরিহোড়রূপে মর্ত্যে পাঠানো হইয়াছিল। এইবার কুবেরের পুত্র নলকুবরকে (কুবেরের-পুত্র কেন কুবর বলা শক্ত) ধরা হইল। বসন্তকালে শুক্লাষ্টমী তিথিতে দেবী অন্নপূর্ণার পূজা হয়। নলকুবর সেইদিন দেবীর পূজা না করিয়া চন্দ্রিনী ও পদ্মিনী নাম্নী তাঁহার দুই যুবতী পত্নীকে লইয়া কামকুতূহলে মত্ত ছিল। অতএব দেবী তাঁহাকে অভিশাপ দিলেন। অভিশাপ-গ্রস্ত নলকুবর গঙ্গার পূর্বকূলে আন্দুলিয়া গ্রামে রাম সমাদ্দার নামক এক শ্রোত্রিয় রাঢ়ী ব্রাহ্মণের গৃহে জন্মগ্রহণ করিল। তাহার নাম হইল ভবানন্দ মজুমদার। নলকুবরের পূর্ব পত্নীদ্বয় চন্দ্রমুখী ও পদ্মমুখী নামে ভূতলে জন্মগ্রহণ করিয়া যথাকালে ভবানন্দের সঙ্গে পরিণীতা হইল। দেবী তখন হরিহোড়ের ঘর ছাড়িয়া গঙ্গা পার হইয়া ভবানন্দের গৃহাভিমুখে যাত্রা করিলেন। যাত্রাপথে,

অন্নপূর্ণা উত্তরিলা গাঙ্গিনীর তীরে।
পার কর বলিয়া ডাকিলা পাটুনীরে॥

এই কবিতাটির সঙ্গে সকল শ্রেণীর পাঠকের পরিচয় রহিয়াছে। মঙ্গলকাব্যে গীতিকবিতার রসানুসন্ধান বৃথা। তবুও দেবী ঈশ্বরী পাটনীর সঙ্গে যে রহস্যমধুর আলাপ করিয়াছেন তাহা যেন গীতিকবিতার রঙে উজ্জ্বল।

দেবী ভবানন্দের গৃহে গিয়া তাহার পূজা-মন্দিরে এক মনোহর ঝাঁপি রাখিয়া অদৃশ্য হন। ভবানন্দ সেই ঝাঁপি দেখিয়া,

পুলকে পূরিল অঙ্গ ভাবিতে লাগিলা।
হইল আকাশবাণী অন্নদা আইলা ॥
এই ঝাঁপি যত্নে রাখ কভু না খুলিবে।
তোর বংশে মোর দয়া প্রধানে থাকিবে ॥
আকাশবাণীতে দয়া জানি অন্নদার।
দণ্ডবৎ হৈলা ভবানন্দ মজুন্দার ॥
অন্নপূর্ণাপূজা কৈলা কত কব তার।
নানামতে সুখে বাড়ে কহিতে অপার ॥

এইখানেই অন্নদামঙ্গল কাব্যের প্রথম খণ্ড অর্থাৎ দেবীর ভবানন্দ মজুমদারের গৃহে আগমনের অধ্যায় পর্যন্ত কাব্য সমাপ্ত।

[অন্নদামঙ্গলের দ্বিতীয় খণ্ডে বিদ্যাসুন্দরের কাহিনী বর্ণিত হইয়াছে। দিল্লীশ্বর জাহাঙ্গীর "যশোর নগর ধাম, প্রতাপআদিত্য নাম," সেই প্রতাপাদিত্যকে দমন করিবার জন্য মানসিংহকে বাংলাদেশে প্রেরণ করিয়াছিলেন। মানসিংহ বর্ধমানে আসিয়া ছাউনী ফেলিলেন। ভবানন্দ বর্ধমানে মানসিংহের সঙ্গে সাক্ষাৎ করিতে গেলেন। মানসিংহ ভবানন্দের নিকট বর্ধমানের রাজার রূপবতী কন্যা বিদ্যার সঙ্গে বিদেশী রাজপুত্র সুন্দরের যে প্রণয়লীলা হইয়াছিল তাহার বিবরণ শ্রবণ করেন। এই বিবরণই অন্নদামঙ্গলের দ্বিতীয় খণ্ডে বিদ্যাসুন্দর অধ্যায়ে বর্ণিত হইয়াছে।

তৃতীয় খণ্ড ভবানন্দ মজুমদারের পূর্ণ কাহিনী। রাজা মানসিংহ বর্ধমান হইতে যশোরে আসিয়া প্রতাপাদিত্যকে নিহত করেন। এই য় ভবানন্দ মানসিংহকে প্রচুর সাহায্য কবিয়াছিলেন। মানসিংহ ভবানন্দকে দিল্লীতে বাদশাহের নিকট লইয়া যান, বাদশাহ অত্যন্ত প্রীত হইয়া ভবানন্দকে নানাবিধ পুরস্কার দান করেন। ভবানন্দ বাদশাহের নিকট হইতে ফরমান লইয়া দেশে ফিরিয়া আসেন এবং নবদ্বীপে দীর্ঘকাল সুখে রাজত্ব করেন। এই ভবানন্দের বংশেই মহারাজা কৃষ্ণচন্দ্রের আবির্ভাব হয়। এইখানেই অন্নদামঙ্গল কাব্যের পূর্ণ সমাপ্তি ঘটে।]

---

# ॥ কবি ভারতচন্দ্র ও তাঁহার বৈশিষ্ট্য ॥

আধুনিক সমালোচনা-পদ্ধতিতে কোন কবির কাব্য-বিচার-প্রসঙ্গে তাঁহার কবিমানসের বিশ্লেষণ অপরিহার্য। আবার সেই সঙ্গে যে বিশেষ সামাজিক এবং রাজনৈতিক পরিবেশ কবির মানস-পরিমণ্ডল গঠনে প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে কার্যকরী হইয়াছে তাহারও পরিচয় লইবার চেষ্টা করিতে হয়। মধ্যযুগের বাঙ্গালী কবিকুলের মানস-পরিমণ্ডলের পরিচয় জানিতে গিয়া কিন্তু এক বিচিত্র অবস্থার সম্মুখীন হইতে হয়। বিস্ময়ের সঙ্গে আমরা লক্ষ্য করি যে, মধ্যযুগের বাঙ্গালী কবিদের মনোভূমিটি যেন প্রায় একই ছাঁচে গঠিত। ধর্মীয় মনোবৃত্তির প্রেক্ষাপটে এক প্রচণ্ড দৈব শক্তির লৌহনিগড়ে যেন তাঁহাদের মন-প্রাণ আবদ্ধ। ঐ যুগের বৈষ্ণব কবিরা ইহার সুস্পষ্ট ব্যতিক্রম সন্দেহ নাই, কিন্তু তাঁহাদের কবিপ্রাণও এক অনৈসর্গিক প্রেমবন্যার প্রবল স্রোতে সর্বদা দ্রবীভূত। তাঁহারাও প্রথাবদ্ধ সংস্কারের এবং অলঙ্কারশাস্ত্রসম্মত কাব্য-নির্মিতির আমোঘ বিধানের নিকট সর্বদা নতশির।

মঙ্গলকাব্যে এই প্রচলিত সংস্কারের প্রতি আনুগত্য আরও প্রবল। দেশময় অরাজকতা, জীবন-ধারণের অপরিসীম বিড়ম্বনা ও গ্লানি, সর্বত্র এক সর্বব্যাপী অনিশ্চয়তা। এই কঠোর বাস্তবের সম্মুখীন হইয়া পারিপার্শ্বিক প্রতিকূলতার বিরুদ্ধে দাঁড়াইবার শক্তি ও সাহস তখনকার দিনে কাহারও ছিল না। দুঃসহ অনিশ্চয়তার বদ্ধমুষ্টি ছিন্ন করিতে হইলে যে বীর্যবত্তা, পুরুষকার তথা মনুষ্যত্বের প্রয়োজন দীর্ঘকাল বাংলাদেশে তাহার অসদ্ভাব ছিল। কাজেই সাংসারিক দুঃখদুর্দশা হইতে অব্যাহতি লাভের জন্য মানুষ অতিমাত্রায় দৈবশক্তির অনুগ্রহপ্রার্থী হইয়া পড়িয়াছিল। একান্ত দৈবনির্ভরতা তখনকার দিনের সমাজের সর্বস্তরে পরিব্যাপ্ত ছিল। কবিরা সমাজ-বহির্ভূত জীব নহেন, কাজেই তাঁহাদের কাব্যেও এই কথাই বারবার প্রচারিত হইয়াছে যে, পুরুষকারের কোন মূল্য নাই, দৈবের বিরুদ্ধে মানুষ দাঁড়াইতে পারে না। মনসা-মঙ্গলের চন্দ্রধরকে অনেকে পৌরুষের মূর্ত বিগ্রহ বলিয়া মনে করিয়া থাকেন। কিন্তু এ ধারণা সম্পূর্ণ যুক্তিসঙ্গত নহে। চাঁদ সদাগর শঙ্কর ও ভবানীর উপাসক ছিলেন। তাঁহাদের প্রতি এই বিত্তবান বণিকের ভক্তি ও আনুগত্য এত প্রবল ছিল যে, তিনি অন্য কোন দেবদেবীকেই সহ্য

করিতে পারিতেন না। ইহাও কি এক ধরণের অন্ধ গোঁড়ামি নয়? ধর্মান্ধ ইসলামপন্থীরা যে নীতি-বিবর্জিত কুসংস্কারের দ্বারা পরিচালিত হইয়া হিন্দুর মন্দির ধ্বংস করিয়া থাকে, চাঁদবেণে বা ধনপতির গোঁড়ামিকে অনায়াসেই সেই পর্যায়ে ফেলা যাইতে পারে—শিব-ভক্ত চন্দ্রধর মনসাকে হিন্তালের যষ্টিদ্বারা প্রহার করিতে যায় আর শিবভক্ত ধনপতি লাথি মারিয়া মঙ্গলচণ্ডীর ঘট ভাঙ্গিয়া ফেলে। ভারতচন্দ্রের অন্নদামঙ্গলেও বিষ্ণুভক্ত ব্যাসমুনি যতক্ষণ পর্যন্ত না শিবভক্তে পরিণত হইয়াছেন ততক্ষণ তাঁহার দুর্গতির অবধি ছিল না। কবি যে দেবতার উপাসক সকলকেই তাঁহার ভক্ত হইতে হইবে। অন্যথায় কবির দেবতা সেই উদ্ধত ব্যক্তিকে সমুচিত শিক্ষা দিয়া দিবেন। যদি বলা যায় যে, বিদ্রোহীর উদ্ধত ভঙ্গিটির মধ্যেই (বিশেষ করিয়া চন্দ্রধরের) পুরুষকারের ছবি ফুটিয়াছে তবে তাহাও যুক্তিপূর্ণ উক্তি বলিয়া গৃহীত হইবে না। কারণ কবিরা বৈপরীত্য-সৃষ্টি করিয়া নিজের দেবতার মহিমাকে উজ্জ্বলতর করিবার প্রয়াস পাইয়াছেন।

আমরা পূর্বেই উল্লেখ করিয়াছি যে, মধ্যযুগেব বাংলাদেশে পুরুষকারের অসদ্ভাবে দৈব-নির্ভরতা সমাজের সকল স্তরে এমন করিয়া ব্যাপ্ত হইয়া গিয়াছিল যে, কবিরা তাহার প্রভাব এড়াইতে পারেন নাই। কিন্তু আমরা আশ্চর্য হইয়া লক্ষ্য করি যে, কবিরা কোথায়ও সেই সর্বরিক্ত, হৃতসর্বস্ব, গভীর বিষাদে পূর্ণ সমাজকে তাঁহাদের কাব্যে স্থান দেন নাই। জীবন যেখানে নীরস ও নীরক্ত, বাঁচিয়া থাকাই যেখানে এক নিষ্ঠুর পরিহাস ছাড়া আর কিছুই নয় সেখানে সেই জীবনের কাব্য রঙে-রসে ও বৈচিত্র্যে রিপূর্ণ হইয়া উঠিবে এইরূপ আশা কেহই করে না। কিন্তু কাব্য হইতে সমাজের প্রায় নির্বাসনও কেহ আশা করে না। মধ্যযুগের মঙ্গলকাব্যে মানব-চরিত্রের কোন মহিমা নাই। কারণ দৈব যেখানে মানুষের ভাগ্য নির্ধারিত করিতেছে, মানবচরিত্র দৈবের অনুগ্রহে বা নিগ্রহে পরিচালিত হইতেছে সেখানে মানবচরিত্রের কোন মহিমাই থাকিতে পারে না। ফলে মধ্যযুগের মঙ্গলকাব্যগুলির ভাব, ভাষা ও ভঙ্গী সর্বত্র প্রায় এক। সাংসারিক দুঃখ-দুর্দশা হইতে অব্যাহতি লাভ করিতে হইলে যে, দৈবশক্তির অনুগ্রহপ্রার্থী হওয়া ভিন্ন অন্য কোন উপায় নাই সমস্ত মঙ্গলকাব্য সরবে এই কথা ঘোষণা করিয়াছে। প্রতিকূল অবস্থার সঙ্গে সংগ্রামে পরাঙ্মুখ ভীরু প্রাণ অসহায় অবস্থা হইতে মুক্তি পাইবার আশায় দেবতার দ্বারস্থ হইল। অবস্থানুযায়ী সৃষ্টি হইল নানা দেব-দেবীর। সেই দেব-দেবীরা

আবার নিতান্ত ক্রূর-প্রকৃতির। নানাভাবে তাঁহাদিগকে সন্তুষ্ট করিতে হয়। সন্তুষ্ট হইলে তাঁহারা ভক্তের জন্য সব কিছু করিয়া দিতে পারেন। মধ্যযুগের মঙ্গলকাব্যগুলি এইরূপ পুরুষ ও স্ত্রী-দেবতার বন্দনায় মুখরিত। আবার বন্দনার রীতিটিও সর্বত্র একই প্রকার। এমন কি কাব্য-রচনার কারণটিরও (স্বপ্নাদেশ) ব্যতিক্রম হইবার উপায় নাই।

এই গতানুগতিক মঙ্গলকাব্যের ধারায় সার্থক ব্যতিক্রম হইতেছেন মঙ্গলকাব্যের স্বর্ণযুগের কবি মুকুন্দরাম এবং অস্তায়মান যুগের কবি ভারতচন্দ্র। মুকুন্দরামের কাব্যের কাহিনীর কোন অভিনবত্ব নাই। প্রচলিত কাব্যাঙ্গকেই তিনি গ্রহণ করিয়াছিলেন। কিন্তু তবুও তাঁহাব কাব্যে এক আশ্চর্য জীবনানুভূতি তথা সমাজ-চেতনার পরিচয় পাওয়া যায়। মুকুন্দরামের কাব্যের তথা সমস্ত মঙ্গল-কাব্যের প্রভাব যখন প্রায় শেষ হইতে চলিয়াছে তখন ভারতচন্দ্র শেষবারের মত তাঁহার বিদগ্ধ প্রতিভার আলোকে এই কাব্যশিখাটিকে নির্বাপণের পূর্বে অত্যুদ্ভাসিত করিয়া তুলিলেন।

মঙ্গলকাব্যের এই দুইজন কবির মানস-পরিমণ্ডল তৎকালীন সমাজ-জীবনের প্রেক্ষাপটে আমরা অনুধাবন করিতে পারি। অন্যেরা হাটের ভীড়ে হারাইয়া যান। মনসামঙ্গলের কাব্য-কাহিনী নিরতিশয় করুণ। করুণরসে বাঙ্গালীর আসক্তি চিরকালেই প্রবল। তাই এই কাব্য খুবই জনপ্রিয় হইয়া উঠিয়াছিল। মনসামঙ্গলে সমাজ-জীবন, বাঙ্গালীর বাণিজ্য-যাত্রা প্রভৃতির উপাদান ইতস্ততঃ ছড়াইয়া রহিয়াছে সন্দেহ নাই কিন্তু একটু লক্ষ্য করিলেই দেখা যাইবে যে, ঐগুলি নিতান্তই গতানুগতিক ও প্রথাবদ্ধ। ডিটেক্‌টিভ উপন্যাসে যেমন খুন-জখম, রাহাজানি, নারী-ধর্ষণ দেওয়াই চাই ঠিক তেমনি মঙ্গলকাব্যগুলিতে রান্নার লম্বা ফর্দ, বারমাসিয়া দুঃখের বিবরণ, বণিকের সওদার বিস্তৃত তালিকা থাকিবেই। একটু লক্ষ্য করিলেই দেখা যাইবে যে, চাঁদবেণের বদল-বাণিজ্যের যে ফর্দ মনসা-মঙ্গলের কবিরা তৈয়ারী করিয়াছেন, চণ্ডীমঙ্গলের ধনপতি সদাগরের সিংহল-যাত্রাকালীন ফর্দটির সঙ্গে তাহার বিশেষ কোন পার্থক্য নাই। দিল্লী হইতে বহুদূরে অবস্থিত বাংলাদেশে মোগল-পাঠানের প্রতিদ্বন্দ্বিতায় এখানকার সমাজ-জীবন তথা ব্যক্তিজীবনে যে নিদারুণ দুর্গতি দেখা দিয়াছিল একমাত্র মুকুন্দরাম ব্যতীত আর কোন কবিরই সেই সম্পর্কে কোন প্রকার চেতনা ছিল বলিয়াই মনে হয় না। অষ্টাদশ-শতাব্দীর শেষার্ধে বাংলা দেশে পতনোন্মুখ মোগলশক্তি, মারাঠাদস্যুদের প্রবল উৎপীড়ন, সর্বোপরি সাত সমুদ্র তের নদীর

ওপার হইতে আগত বৈদেশিক শক্তির নিকট জীবনের চেয়েও প্রিয় দেশের স্বাধীনতার অবলুপ্তি ঘটিবার সম্ভাবনা, জীবনের নানাক্ষেত্রে অপরিসীম গ্লানি যেভাবে মানুষকে বিমূঢ় ও বিপর্যস্ত করিয়া দিয়াছিল ভারতচন্দ্রের কাব্যে তাহার কোন পরিচয়ই আমরা পাই না। বরং ভারতচন্দ্রের সমসাময়িক কবি রামপ্রসাদের অমর সঙ্গীতগুলিতে এই পরিচয় অনেক বেশী স্পষ্ট। তবুও অন্যদিক দিয়া ভারতচন্দ্রেব সমাজ-সচেতনতা কিভাবে প্রকাশ পাইয়াছে অতঃপর আমরা তাহা আলোচনা করিয়া দেখিব। কিন্তু এই দিক দিয়া ভারতচন্দ্রের কৃতিত্ব তেমন উজ্জ্বল নহে। ভারতচন্দ্রের প্রধান কৃতিত্ব এই যে, তিনি এক মৃতপ্রায় কাব্যদেহকে অতুলনীয় প্রতিভার স্পর্শে সঞ্জীবিত করিয়া তুলিয়াছিলেন।

**ভারতচন্দ্রের প্রতিভার পরিচয়ঃ** অতি সাধারণ বস্তুকে অসাধারণত্বের মহিমায় ভূষিত করা, বর্ণহীন একঘেঁয়েমির মধ্যে বিদ্যুৎ-ঝলকের মত চমৎকৃতির সৃষ্টি একমাত্র সার্থক প্রতিভার পক্ষেই সম্ভব। ভারতচন্দ্র এই প্রতিভাব যথার্থ অধিকারী ছিলেন। বাংলা সাহিত্যের প্রায় জন্মলগ্ন হইতেই মঙ্গলকাব্যের বিজয়াভিযান আরম্ভ হইয়াছে। কিন্তু অষ্টাদশ শতাব্দীতে সেই অভিযানেব গৌরবের প্রায় সবটুকুই বিনষ্ট হইয়া গিয়াছিল। বিষয়বস্তু এবং বর্ণনারীতি এই উভয়ের কোন প্রকার বৈচিত্র্য না থাকায় জনচিত্তে মঙ্গলকাব্যের আর কোন আবেদন ছিল না। ভারতচন্দ্র তাঁহার অসামান্য প্রতিভার স্পর্শে আমাদের সাহিত্যেব এই মৃতপ্রায় শাখাটিকে সজীব করিয়া তুলিয়াছিলেন।

প্রতিভাধর কবি বলিয়াই ভারতচন্দ্র একথা উপলব্ধি করিতে পারিয়াছিলেন যে, মঙ্গলকাব্যের মৃতদেহে প্রাণেব সঞ্চার করিতে হইলে গতানুগতিক পন্থা অবশ্যই পরিহার করিতে হইবে। তাই কাব্যের প্রারম্ভেই কবি বলিয়াছেন,

নূতন মঙ্গল আশে ভারত সরস ভাষে
রাজা কৃষ্ণচন্দ্রের আজ্ঞায়॥

এই 'নূতন মঙ্গল' কথাটির অর্থ দুই দিক হইতে দেখিতে হইবে। প্রথমতঃ, গতানুগতিক মঙ্গলকাব্যের শ্রেণীতে ভারতচন্দ্রের অন্নদামঙ্গলকে অন্তর্ভুক্ত করা যায় কিনা তাহা বিবেচনার বিষয়। কারণ মঙ্গলকাব্যের মূলগত বক্তব্যের সঙ্গে অন্নদামঙ্গলের বিস্তর পার্থক্য রহিয়াছে। মঙ্গলকাব্যের দেবতারা যেন-তেন প্রকারে তাঁহাদের পূজা-প্রচারে ব্যস্ত। তাঁহাদের পূজায় যে রাজী হইবে না তাহাকে জব্দ করিবার জন্য এই দেবতারা সদসৎ যে-কোন পন্থা অবলম্বনে

পশ্চাৎপদ নহেন। ভারতচন্দ্রের অন্নদামঙ্গলে এই জাতীয় কোন ঘটনা নাই। প্রকৃতপক্ষে ভারতচন্দ্র শুধু মঙ্গলকাব্যের কাঠামোটিকেই গ্রহণ করিয়াছিলেন। সেই কাঠামোতে নিজের যুগের রুচি এবং তাঁহার নিজস্ব বক্তব্য বা দৃষ্টিভঙ্গীর প্রবেশ ঘটাইয়াছিলেন। কাজেই সংজ্ঞা-বিচারে অন্নদামঙ্গল খাঁটি মঙ্গলকাব্য নহে। অন্যদিকে দেবী অন্নপূর্ণা বা অন্নদার মাহাত্ম্য-সূচক কাব্য তিনিই প্রথম লিখিতেছেন 'নূতন' কথাটির একটি অর্থ তাহাই। যাই হোক, সকল দিক দিয়া এই যে নূতনত্বের উদ্বোধন তাহা নিঃসন্দেহে প্রতিভার পরিচায়ক। প্রথানুগত্যের প্রতি অস্বীকৃতি, নূতনের উদ্বোধন, যুগরুচির প্রতিফলন, সর্বপ্রথম নাগরিক-জীবনের সার্থক চিত্রলিপি, শ্লেষ-কৌতুকমিশ্রিত এক তির্যক দৃষ্টিভঙ্গীর পরিস্ফুটন প্রভৃতি ভারতচন্দ্রের প্রতিভার নিশ্চিত সাক্ষ্য বহন করিতেছে। তদুপরি যুক্ত হইয়াছে কবির সুগভীর পাণ্ডিত্য।

**যুগধর্ম, যুগরুচি ও সমাজ-চেতনা:** ভারতচন্দ্র মুসলমানী আমলের অন্তিম লগ্নের কবি। ঐ সময় সমগ্র দেশে যে জঘন্য রুচিবিকৃতি ঘটিয়াছিল ভারতচন্দ্র সেই প্রভাব হইতে মুক্ত থাকিতে পারেন নাই। নবদ্বীপ-কৃষ্ণনগরের অদূরেই সুবে বাংলা, বিহার ও উড়িষ্যার রাজধানী মুর্শিদাবাদ। ভারতচন্দ্র যখন তাঁহার কাব্য রচনা করেন তখন নবাব আলিবর্দী খাঁয়ের শাসনকাল প্রায় শেষ হইতে চলিয়াছে। নবাবের দৌহিত্র সিরাজদ্দৌলা নবাবের জীবিত-কালেই নবাবের দরবারকে এক পূতিগন্ধময় নরকে পরিণত করিয়াছিল। মানুষের হীন প্রবৃত্তিগুলি তখন সবিশেষ অগ্রাধিকার লাভ করিয়াছিল। অবাধ কামকেলি, লম্পট ও মদ্যপের নারকীয় উল্লাস সমগ্র অভিজাত সমাজকে তখন ক্লেদাক্ত করিয়া তুলিয়াছিল। নৃত্য-গীতে, হাসি-ঠাট্টা-ভাঁড়ামিতে, নারীদেহের তাৎপর্যপূর্ণ বর্ণনায়, আসঙ্গলিপ্সা চরিতার্থ করিবার বিচিত্র উপায়-নির্ণয়ে সমাজের বিত্তশালী ব্যক্তিরা শুধু কামনার বহ্নিশিখাকে অনির্বাণ রাখিতে তৎপর ছিলেন, দেশ, জাতি, সমাজ, জীবনের উচ্চতর বৃত্তি—কোন কিছুর প্রতি কাহারও বিন্দুমাত্র দৃষ্টি ছিল না। এক নিদারুণ শিথিলতাপূর্ণ ক্লেদ-পিচ্ছিল পথে সমাজ তখন রসাতলের পথে অগ্রসর হইতেছিল।

একদিকে নগর-জীবনের এই চিত্র। অপরদিকে দেখিতে পাই গ্রাম-বাংলার শোচনীয় চিত্র। অষ্টাদশ শতাব্দীর প্রারম্ভেই দিল্লীর রাষ্ট্র-বিপ্লবের প্রবল তরঙ্গ আসিয়া বাংলাদেশেও পৌঁছিল। একদিকে বাংলাদেশে দিল্লীর প্রভাব ক্রমশঃ ক্ষীয়মাণ অপরদিকে বাংলার নবাবী মসনদ লইয়া বিদ্বেষ, ষড়যন্ত্র ও আত্ম-কলহ।

ইংরাজ-বণিকশক্তি এই চক্রান্তে নাক গলাইয়া নিজেদের স্বার্থসিদ্ধির জন্য তৎপর। সমগ্র দেশ অরাজকতায় আচ্ছন্ন। এমন সময় আবার মারাঠাদের লোলুপ দৃষ্টি পড়িল বাংলাদেশের উপর। তাহাদের নির্মম অত্যাচারের কাহিনী ভুলিবার নয়। সেই কুখ্যাত বর্গীর হাঙ্গামার বিবরণ আমাদের ছড়াগুলিতে পর্যন্ত প্রকাশ পাইয়াছে। এই হাঙ্গামার ফলে পশ্চিমবঙ্গের কৃষি-জীবন সম্পূর্ণ বিধ্বস্ত হইয়া গেল। আবার পর্তুগীজ জলদস্যুদের উপদ্রবের ফলে বাংলার বাণিজ্যের অবস্থাও সঙ্গীন হইয়া উঠিয়াছিল। নবাবের তো বটেই, প্রজার উপর সাধারণ জমিদারের অত্যাচারও সকল প্রকার সহনশীলতার মাত্রা ছাড়াইয়া গিয়াছিল। পাইকারী ও খুচরা দ্রব্য-সামগ্রীর উপর নবাব, জমিদার, ভূস্বামিবর্গ এত অধিক করভার চাপাইয়া দিয়াছিলেন যে, দৈনন্দিন অত্যাবশ্যকীয় জিনিষপত্রের—চাল, ডাল, নুন, তেল ইত্যাদির মূল্য অসম্ভব রকম বাড়িয়া গিয়াছিল। ফলে জনসাধারণের দুঃখ-দুর্গতির অবধি ছিল না। কুশাসন, দস্যুর উপদ্রব, জীবনের সর্বক্ষেত্রে দুর্বলের উপর সবলের অত্যাচারের ফলে বাংলাদেশের সর্বত্র এক নিদারুণ আর্থিক সঙ্কট দেখা দিয়াছিল। অন্যায়ভাবে প্রজাকে ধরিয়া মারপিট, বিনা কারণে নীলাম, ডিক্রিজারী, নায়েব-গোমস্তা, পেয়াদা ইত্যাদির অত্যাচার, মহাজন এবং বণিকদের উপর দস্যুর হামলা, অবাধ লুণ্ঠন ও নরহত্যা—এই ছিল তখনকার দিনে বাংলা-দেশের দৈনন্দিন চিত্র। সাধারণ মানুষের অবস্থা এতই শোচনীয় হইয়া উঠিয়াছিল যে, বাংলাদেশের সর্বত্র তখন অবাধে মানুষ বিক্রয় হইত। বিদেশী বণিকেরা সমর্থ পুরুষ, সুন্দর শিশু ও নারীদিগকে ক্রয় করিয়া দেশ-দেশান্তরে চালান দিত।

এই নিদারুণ অবস্থার প্রতি কিন্তু দেশ যাঁহারা শাসন করিতেন তাঁহাদের কোন দৃষ্টি ছিল না। বিলাসিতার স্রোতে গা ভাসাইয়া দিয়া তাঁহারা সমগ্র দেশকে নরকে পরিণত করিয়াছিলেন। মুর্শিদাবাদে নবাবের দরবারে যে বিলাস-কলা-কৌতূহলের স্রোত প্রবাহিত হইত তাহার প্রভাব বিত্তবান ভূস্বামীদের উপরও বর্তাইয়াছিল। রাজা কৃষ্ণচন্দ্রের রাজসভা বা দরবারেও ইহার ব্যতিক্রম ছিল না। এই শ্রেণীর দরবারে একদল লোক সর্বদাই রাজার মনোরঞ্জনে লিপ্ত থাকিত। রাজ-তোষামোদই ছিল তাহাদের জীবিকানির্বাহের একমাত্র পন্থা। বিকৃতরুচির বিদূষক হইতে স্বল্প কিংবা স্বল্পাধিক প্রতিভাবিশিষ্ট কবিবৃন্দ রাজা মহাশয়ের কামনার, যৌনবিলাসের এবং স্থূলরুচির ইন্ধন যোগাইতেন। মহারাজ কৃষ্ণচন্দ্রের রাজদরবারটিও এই শ্রেণীর ব্যক্তিবর্গের সদা-উপস্থিতিতে রসসিক্ত হইয়া থাকিত।

মহারাজ কৃষ্ণচন্দ্র ছিলেন অতিশয় ধূর্ত-প্রকৃতির ব্যক্তি। স্বার্থসিদ্ধির জন্য সদসৎ কোন কর্মেই তাঁহার অরুচি ছিল না। সিরাজদ্দৌলার বিরুদ্ধে ষড়যন্ত্রে তিনি একটি প্রধান ভূমিকায় অবতীর্ণ হইয়াছিলেন। তবে তিনি নিঃসন্দেহে বিদ্যোৎসাহী ছিলেন। কবিবর রামপ্রসাদ এবং ভারতচন্দ্র, প্রাক্-আধুনিক যুগের বাংলা সাহিত্যের এই দুই দিক্‌পাল কবির তিনি পৃষ্ঠপোষক ছিলেন। মহারাজের দরবারে রুচি মুর্শিদাবাদের নবাবের দরবারেরই অনুরূপ ছিল। ছলাকলাময় হাস্য পরিহাস, বিকৃতরুচির কৌতুক ও ভাঁড়ামি, নৃত্যগীতাদি প্রভৃতি কিছুরই অভাব তাঁহার দরবারে ছিল না। তবে সেই সঙ্গে পাণ্ডিত্য ও বৈদগ্ধ্যের অনুশীলনও কিছু কিছু চলিত।

ভারতচন্দ্র এই রাজ-দরবারের কবি। রাজার অনুগ্রহে পুষ্ট হইয়া রাজার মনোরঞ্জন করাকে তিনি যদি কর্তব্য বলিয়া মনে করিয়া থাকেন তবে তাঁহাকে দোষারোপ করা চলে না।

মহারাজা কৃষ্ণচন্দ্রের রাজপ্রাসাদে সকলেই আদিরসের প্লাবনে গা ভাসাইয়া মহানন্দে নিমগ্ন থাকিতেন। ভারতচন্দ্র ছিলেন এই আনন্দবাজারের একজন প্রধান হোতা। কিন্তু তবু আমরা বলিব যে, আদিরস ভারতচন্দ্রের কাব্যের অঙ্গীরস হইলেও মুখ্য রস নহে। তাঁহার কাব্যের সর্বত্র এক অন্তর্লীন কৌতুকরস আদিরসকে প্রাধান্য বিস্তার করিতে দেয় নাই। আর এই আদিরসের ছড়াছড়ির জন্য ভারতচন্দ্রকে দায়ী করিলে চলিবে না। কৃষ্ণচন্দ্রের রাজসভা যাঁহারা আলোকিত করিতেন বলা বাহুল্য জীবনের কোন কিছুর প্রতিই তাঁহাদের আস্থা ছিল বলিয়া মনে হয় না। দেবদেবীর প্রতি তাঁহাদের ভক্তি কতটা ছিল বলা শক্ত। রাজসভার অনুগৃহীত কবির পক্ষে রাজা এবং তাঁহার সভাসদদের মনোরঞ্জন না করিয়া উপায় ছিল না। কিন্তু ভারতচন্দ্রের তির্যক দৃষ্টিভঙ্গী একথাই আমাদিগকে বারে বারে স্মরণ করাইয়া দেয় যে, কবি তাঁহার এই অবস্থা সম্পর্কে সচেতন ছিলেন। তাই কৌতুকের আড়ালে গা ঢাকা দিয়া তিনি নিজের অন্তরাত্মাকে বাঁচাইয়া রাখিতে চেষ্টা করিতেন।

শাক্ত কবি রামপ্রসাদ ভারতচন্দ্রের সম-সাময়িক কবি। উভয়েই কৃষ্ণচন্দ্রের অনুগৃহীত ছিলেন। ঐ যুগের রুচিই এমনি ছিল যে, রামপ্রসাদকে পর্যন্ত বিদ্যাসুন্দর কাব্য রচনা করিতে হইয়াছিল। কিন্তু ভারতচন্দ্রের মত চাতুর্য বা তির্যক দৃষ্টিভঙ্গী না থাকাতে তাঁহার বিদ্যাসুন্দর অত্যন্ত স্থূল-প্রকৃতির অশ্লীল কাব্যে পরিণত হইয়াছে।

এই প্রসঙ্গে স্মরণযোগ্য যে, ভারতচন্দ্রের খ্যাতি এবং নিন্দা উভয়ই তাঁহার বিদ্যাসুন্দর কাব্যের জন্য। এই কাব্যে কবি যেন আদিরসের প্রস্রবণ উন্মুক্ত করিয়া দিয়াছেন। কিন্তু তৎসত্ত্বেও আশ্চর্য হইয়া আমরা লক্ষ্য করি যে, কবি তাঁহার স্বাভাবিক বীক্ষণশক্তি এবং তির্যক দৃষ্টিভঙ্গী হারাইয়া ফেলেন নাই। বিদ্যাসুন্দর কাব্যে এমন বহু পংক্তি রহিয়াছে যাহা সর্বকালের মানবচরিত্রসম্পর্কে প্রযোজ্য। তাই আমরা দেখি যে, ঐ পংক্তিগুলি বাংলা প্রবচনে পরিণত হইয়াছে।

ভারতচন্দ্রের সমাজচেতনা সম্পূর্ণ নগরজীবনকে কেন্দ্র করিয়া প্রকাশলাভ করিয়াছে। প্রাক্-আধুনিক বাংলা-সাহিত্যের তিনিই প্রথম এবং একমাত্র কবি যাঁহার কাব্যে নগর-জীবনের চিত্র স্থান লাভ করিয়াছে। কবি নিজেও জীবনের অধিকাংশ সময় নগরে অতিবাহিত করিয়াছেন। বর্ধমান, কটক, ফরাসডাঙ্গা এবং নবদ্বীপ-কৃষ্ণনগর, পূর্ব-ভারতের এই কয়টি বিশিষ্ট নগরীর সঙ্গে জীবনের বিভিন্ন সময়ে তাঁহার প্রত্যক্ষ যোগাযোগ ঘটিয়াছিল। আড়ম্বর ও বিলাসিতাপূর্ণ নগরজীবনের রীতিনীতি ও সেই ছলাকলাপূর্ণ সমাজ পটভূমিকায় থাকিয়া তাঁহার কাব্যকে প্রভাবিত করিয়াছে। অথচ তখন বাংলাদেশের এক মহা সঙ্কটপূর্ণ কাল উপস্থিত। আপামর জনসাধারণ তখন জীবনের সর্বক্ষেত্রে নিপীড়িত ও বঞ্চিত। সেই অসহায় জনগণের কোন চিত্রই ভারতচন্দ্র আমাদের জন্য রাখিয়া যান নাই। কুটিল রাজনৈতিক ষড়যন্ত্রে দেশের স্বাধীনতা বিলুপ্ত হইতে চলিয়াছে, মুর্শিদাবাদের অদূরে বসিয়া কবি তাহার খবর নিশ্চয়ই পাইতেন কিন্তু সেই সম্পর্কে তিনি একেবারে নীরব। অবশ্য কৃষ্ণচন্দ্র স্বয়ং ষড়যন্ত্রকারীদের একজন ছিলেন আর ঐ ষড়যন্ত্রের ফলে যে দেশের স্বাধীনতা লুপ্ত হইতে পারে এমন ধারণাও বোধ হয় তখন কাহারো ছিল না। স্বাধীনতা-সম্পর্কে কোন চেতনা ছিল কিনা সেই সম্বন্ধেও সন্দেহের অবকাশ আছে।

ভারতচন্দ্রের কাব্যের বিষয়বস্তুর কালসীমাকে যদি জাহাঙ্গীরের আমল বলিয়া ধরিয়া লওয়া যায় তবে বলা যাইতে পারে যে, সম-সাময়িক ঘটনার তাহাতে স্থানলাভ করার পক্ষে কোন যুক্তি নাই। কিন্তু কবি যেভাবে কৃষ্ণচন্দ্রের সভা বর্ণনা করিয়াছেন, সৈন্য-সামন্ত ও সেনানিবর্গের যে বিস্তৃত বিবরণ দিয়াছেন তাহাতে মুর্শিদাবাদ বা ইংরাজ সম্পর্কে কিছু উল্লেখ থাকিবে এমন আশা করা খুব অযৌক্তিক বলিয়া মনে হয় না।

গ্রাম-বাংলা সম্পর্কেও ভারতচন্দ্র আশ্চর্য রকম নীরব। রাজা, জমিদার মহাজন, জলদস্যুদের উৎপীড়নে হৃতসর্বস্ব বাঙ্গালী সেদিন যে নিদারুণ অবস্থা-

বিপর্যয়ের মধ্যে পড়িয়াছিল ভারতচন্দ্র যেন এক নির্বিকার ঔদাসীন্যে তাহাদের কথা বাদ দিয়াছেন। অথচ তাঁহার সমসাময়িক কবি রামপ্রসাদের ভক্তিমূলক সঙ্গীতগুলিতে নিপীড়িত বাঙ্গালীর আর্ত রোদনধ্বনি এক বেদনা-মধুর রাগিণীতে ধ্বনিত হইয়াছে।

হর-গৌরীর সংসারের দুঃখময় চিত্র, বৃদ্ধ মহাদেবের সঙ্গে কুমারী গৌরীর পরিণয়, হরিহোড়ের পত্নীদের মধ্যে সতীনসুলভ বিবাদ প্রভৃতি চিত্রকে ঐযুগের সমাজচিত্রের প্রতিফলন হিসাবে গ্রহণ করা যাইতে পারে। কিন্তু সমাজ-চেতনা দ্বারা উদ্বুদ্ধ হইয়া ভারতচন্দ্র ঐ চিত্রগুলি অঙ্কিত করিয়াছেন এমন মনে করিবার কারণ নাই। নিতান্ত গতানুগতিকভাবেই তাঁহার কাব্যে ঐ প্রসঙ্গগুলি আসিয়া পড়িয়াছে। ষোড়শ শতাব্দীর কবি মুকুন্দরামের কাব্যে ঐ চিত্রগুলি আরও উজ্জ্বল আরও প্রাণবন্ত হইয়া ফুটিয়া উঠিয়াছে। দরিদ্র ও বৃদ্ধ স্বামীর নিকট কন্যাকে অর্পণ করিয়া জননীর হৃদয়ে ব্যথার যে সমুদ্র উথলিয়া উঠে রামপ্রসাদের সঙ্গীতে তাহা আরও প্রত্যক্ষ এবং কাব্যগুণসমৃদ্ধ।

কাজেই ভারতচন্দ্রের সমাজচেতনা যে, শুধুমাত্র নগরজীবনকেই কেন্দ্র করিয়া আবর্তিত হইয়াছে ইহাতে কোন সন্দেহ থাকে না।

**ভারতচন্দ্র ও রামপ্রসাদ:** মহারাজ কৃষ্ণচন্দ্রের রাজসভার অসীম সৌভাগ্য এই যে, ঐ সভায় ভারতচন্দ্র ও রামপ্রসাদ—মধ্যযুগের বাংলা সাহিত্যের এই দুইজন শ্রেষ্ঠ কবির আবির্ভাব ঘটিয়াছিল। এই দুই কবির মানসভঙ্গী যেন দুই বিপরীত কোটিতে অবস্থিত। একই সামাজিক ও রাজনৈতিক পরিবেশের মধ্যে বর্ধিত হওয়া সত্ত্বেও এই যে বৈপরীত্য তাহা স্বভাবতঃই আমাদের কৌতূহলের উদ্রেক করে।

অষ্টাদশ শতাব্দীতে পৌঁছিয়া বাংলা মঙ্গলকাব্যের আবেদন বহুলাংশে লোপ পাইয়া গেল। যে ভীতি ও স্বার্থবুদ্ধি হইতে মঙ্গলকাব্য তথা ঐ কাব্যে বর্ণিত দেবদেবীগণের সৃষ্টি হইয়াছিল তাহা অষ্টাদশ শতাব্দীতেও বিদ্যমান ছিল সন্দেহ নাই. কিন্তু ভীতি ও স্বার্থবুদ্ধি হইতে সঞ্জাত ভক্তিরস তাহার প্রকাশের মাধ্যম পরিবর্তন করিয়া ফেলিল।

সপ্তদশ শতাব্দীর শেষার্ধ হইতে পলাশির যুদ্ধ পর্যন্ত একশত বৎসরের বাংলাদেশের ইতিহাস প্রজাপুঞ্জের উপর রাজশক্তির নিরবচ্ছিন্ন অত্যাচারের ইতিহাস। ধনী মুহূর্তের মধ্যে পথের ভিক্ষুকে পরিণত হয়, দরিদ্র বিনা কারণে প্রাণ দেয়—জীবনের সর্বক্ষেত্রে এক অভাবনীয় অনিত্যতার প্রভাব দেখা দিল।

জীবনের সর্বক্ষেত্রে যে নিপীড়ন আসিল তাহা হইতে কে রক্ষা করিবে এই প্রশ্নটি মানুষের মনে তখন প্রবল হইয়া দেখা দিয়াছিল। অনন্যোপায় ভীরু-প্রাণ অত্যন্ত স্বাভাবিক কারণেই জগজ্জননীর চরণে আশ্রয় খুঁজিল। জগজ্জননী মাতার নিকট করুণ আবেদন জানাইয়া ভক্ত সন্তান নিজেকে রক্ষা করিবার পথ খুঁজিয়া বাহির করিল। ভক্ত-হৃদয়ের এই আর্তিপ্রকাশের জন্য কোন বৃহদাকৃতি কাহিনীর প্রয়োজন হইল না। গীতিকবিতাব সুরে ভক্তের নিবেদন ও দেবমহিমা প্রকাশ পাইতে লাগিল। ভক্তকবি রামপ্রসাদ এই গীতিকবিতাগুলির প্রবর্তক।

রামপ্রসাদ ভক্ত ছিলেন, ভারতচন্দ্র ভক্তির বিশেষ কোন ধার ধারিতেন না। বিশেষ এক উদ্দেশ্যে তিনি দেব-বন্দনাকে তাঁহার কাব্যের বিষয়বস্তু করিয়াছিলেন। উভয়ের মনোভঙ্গী যেখানে এত বিপরীত সেখানে তাঁহাদের কাব্যের বিষয়বস্তুর সমালোচনা অবান্তর। তাই শুধু কাব্য-প্রতিভা এবং সমাজ-চেতনার দিক দিয়াই কবি-দ্বয়ের সমালোচনা সম্ভব।

অষ্টাদশ শতাব্দীর বাংলাদেশের সর্ববিক্ত সমাজ ও হৃতসর্বস্ব মানুষের বেদনার কথা রামপ্রসাদের কবিচিত্তকে গভীরভাবে অালোড়িত করিয়াছিল। কোন্ পাপে, কি অপরাধে মানুষের ভাগ্যে এই নিদারুণ বঞ্চনা তাহা ভাবিতে গিয়া রামপ্রসাদ বিমূঢ় হইয়াছেন। তাই সন্তান যেমন জননীর কাছে অভিমান করে তেমনি তিনি জগজ্জননীর কাছে অভিমান করিয়া বলিয়াছেন,

মা গো তারা ও শঙ্করি,
কোন অবিচাবে আমার 'পরে, কবলে দুঃখের ডিক্রী জারি ?

যদিও এই অভিমানের আড়ালে অধ্যাত্ম-চেতনা সুস্পষ্ট তবু সমাজ-জীবনের চিত্রের মাধ্যমেই তিনি মনের কথা ব্যক্ত করিয়াছেন।

সমাজদেহের নিদারুণ বৈষম্য তাঁহাকে এত পীড়িত করে যে, তিনি বলিতে বাধ্য হইয়াছেন,

জানি গো জানি তারা, তোমার যেমন করুণা।
কেহ দিনান্তরে পায় না খেতে, কারু পেটে ভাত গেঁটে সোনা॥
কেহ যায় মা পাল্কী চড়ে, কেহ তারে কাঁধে করে।
কেহ গায় দেয় শাল দোশালা কেহ পায় না ছেঁড়া টেনা॥

রামপ্রসাদের সঙ্গীতগুলিতে সমাজ-জীবনের প্রভাব বিশেষভাবে লক্ষণীয়। ভক্ত কবি তাঁহার সঙ্গীতের সর্বত্র আকারে-ইঙ্গিতে, তুলনায়-রূপকে, সমাজ-

জীবনের কথাই নানাভাবে ব্যক্ত করিয়াছেন। তাই তাঁহার পদগুলিতে পেয়াদা-পাইক-বরকন্দাজ, সমন ও ডিক্রি জারি, কলুর ঘানি, পাশা-খেলা, ঘুড়ি-ওড়ানো, কৃষিকাজ, অনাবাদী জমি, শিকারী পাখী ইত্যাদির রূপকের ছড়াছড়ি দেখিতে পাওয়া যায়। কিন্তু রামপ্রসাদ এই অভিযোগ-বর্ণনায় সমস্ত সুখ-দুঃখের মূলীভূত কারণ যিনি তাঁহার পদচ্ছায়ায় আশ্রয় লওয়াই এই দুর্গতি হইতে পরিত্রাণ পাইবার একমাত্র পন্থা বলিয়া মনে করিয়াছেন। মানুষের প্রতি তাঁহার প্রীতি ও ভালবাসা ছিল অপরিসীম। মাতৃপদে আশ্রয় গ্রহণ করিলেই সব দুঃখের সমাধান হইবে এই ছিল তাঁহার অন্তরের বিশ্বাস। এই বিশ্বাস যুক্তিসিদ্ধ কিনা তাহার আলোচনা নিষ্প্রয়োজন, আপন শক্তিতে মানুষ সব কিছু করিতে পারে এমন বিশ্বাস তখনকার দিনে কাহারো ছিল না। রামপ্রসাদ তাঁহার বিশ্বাসকে অপূর্ব-মধুর সঙ্গীতে সমর্পণ করিয়া ফুটাইয়া তুলিয়াছেন। ঐ যুগের নিপীড়িত মানুষ তাহাতে সান্ত্বনা পাইয়াছে। এক বিশিষ্ট সঙ্গীতের প্রবর্তক এবং বাস্তবগ্রাহ্য সঙ্গীত রচয়িতা হিসাবে রামপ্রসাদের অবদান কোনদিনই বিস্মৃত হইবার নয়।

ভারতচন্দ্র সম্পূর্ণভাবে নগরজীবনের কবি। অষ্টাদশ শতাব্দীতে নাগরিক-জীবনে যে প্রবল নীতিহীনতা দেখা দিয়াছিল, যে কামবিলাসের স্রোত দেশকে রসাতলাভিমুখী করিয়াছিল ভারতচন্দ্র তাহা প্রত্যক্ষ করিয়াছিলেন। রাজসভার কবি বলিয়া তাঁহাকে উহার কিছুটা তৃপ্তিবিধানের দায়িত্ব গ্রহণ করিতে হইয়াছিল। সমাজের গ্লানি-সম্পর্কে তিনি পূর্ণমাত্রায় সচেতন ছিলেন। কিন্তু নিজের অবস্থা বিবেচনায় কবি ভিন্নপথ অবলম্বন করিলেন। সমাজের কদর্য রূপ তাঁহাকে তীক্ষ্ণ ব্যঙ্গ-বিদ্রূপের শর নিক্ষেপ করিতে প্রেরণা দিল। রামপ্রসাদ যেমন তাঁহার মনের বিশিষ্ট ভঙ্গী প্রকাশ করিবার জন্য ক্ষুদ্রাকৃতি গীতিকবিতা সৃষ্টি করিয়া লইয়াছিলেন ভারতচন্দ্র তেমনি "নূতন মঙ্গল" রচনা করিয়াছিলেন। তিনি মঙ্গলকাব্যের কাঠামোটুকুই শুধু গ্রহণ করিয়াছিলেন কিন্তু তাঁহাকে নিজের তির্যক, তীক্ষ্ণ ও চটুল ভঙ্গীদ্বারা রূপবদ্ধ করিয়াছেন। রামপ্রসাদ যেমন তাঁহার গানগুলিকে প্রয়োজনমত ছন্দে সজ্জিত করিয়াছেন ভারতচন্দ্রও তেমনি তাঁহার কাব্যে অসাধারণ ছন্দোনৈপুণ্যের পরিচয় দিয়াছেন।

ঐ যুগের আদিরস ও স্থূলরুচিকে ভারতচন্দ্র ও রামপ্রসাদ কেহই এড়াইতে পারেন নাই। পারেন নাই বলিয়াই উভয়েই বিদ্যাসুন্দর কাব্য রচনা করিয়াছিলেন। তবে আদিরস যাহা ভারতচন্দ্রের কাব্যের নিঃশ্বাস, রামপ্রসাদের কাব্যের তাহা নির্জীবন।

**মুকুন্দরাম ও ভারতচন্দ্র :** কবিকঙ্কণ মুকুন্দরাম ও ভারতচন্দ্র এই দুই প্রতিভাধর কবি মঙ্গলকাব্যধারার শ্রেষ্ঠ প্রতিভূ। ভারতচন্দ্র যেমন তাঁহার মঙ্গলকাব্যকে যুগোপযোগী করিয়া ঢালিয়া সাজাইয়াছিলেন মুকুন্দরামের কাব্যও তেমনি সমাজ ও ইতিহাস-চেতনায় অভিনবত্বের মর্যাদা পাইবার অধিকারী। ভারতচন্দ্রের বৈশিষ্ট্যের কথা আমরা পূর্বেই উল্লেখ করিয়াছি। রাজসভার কবি ভারতচন্দ্রের কাব্যে শ্লেষ ও ব্যঙ্গ তীক্ষ্ণতর হইয়াছে। মুকুন্দরামের কৌতুকপ্রিয়তা সর্বজনবিদিত। কিন্তু সেই কৌতুক ব্যঙ্গের বাণ গ্রহণ করে নাই। এক স্নিগ্ধ-মধুর পরিহাস-রসিকতা মুকুন্দরামের কাব্যের সর্বত্র পরিলক্ষিত হয়। ভারতচন্দ্রের ভাষার যে মার্জিতরূপে আমরা মুগ্ধ হই তাহার প্রবর্তক হইতেছেন মুকুন্দরাম। মঙ্গলকাব্যের কবিকুলের মধ্যে তিনিই ভাষায় গতিশীলতার সঞ্চার করিয়া "বাংলা কাব্য-ভাষার প্রথম আত্মোপলব্ধির অভিব্যক্তি" ঘটাইয়াছেন।

ভারতচন্দ্রের কাব্যে শুধু নগরজীবনের চিত্রই প্রতিফলিত হইয়াছে। কিন্তু মুকুন্দরামের কাব্য সমাজ-চেতনার প্রকাশে উজ্জ্বল হইয়া উঠিয়াছে। মুকুন্দরামের কাব্য-বচনাকালে পাঠানশক্তি বাংলাদেশ হইতে প্রায় উৎখাত হইয়াছে, মোগল-শক্তি তাহাদের আধিপত্য পুরাপুরি বিস্তার করিতে পারে নাই। দেশে ভয়ানক অরাজক অবস্থা। জায়গীরদারেরা তাহাদের অধিকার লইয়া কাড়াকাড়ি আরম্ভ করিল, গরীব প্রজার উপর সর্বরকমের অত্যাচার চলিতে থাকিল। এই অত্যাচারে কবি মুকুন্দরামকে গৃহহারা হইতে হইয়াছিল। বি তাঁহার কাব্যে আত্মপরিচয় প্রসঙ্গে এই অরাজক অবস্থাব অতি সুন্দর চিত্র প্রদান করিয়াছেন। ফলে তাঁহার কাব্য ঐ শতাব্দীর ইতিহাস-রচনার উপাদান যোগাইয়াছে। ভারতচন্দ্রে এই ধরণের সমাজ-চেতনা দেখিতে পাওয়া যায় না।

মুকুন্দরামের কাব্যও কবির মনোরম কৌতুকপ্রিয়তার সাক্ষ্য বহন করিতেছে। কিন্তু তাঁহার কৌতুকে ব্যঙ্গের বাণ নাই। বস্তুতঃ হাস্যরসিকের জীবনদৃষ্টি এক উদার ক্ষমাসুন্দর জীবনদৃষ্টি। তাহাতে জীবন ও জগতের ভ্রূকুটি ও সহস্র অসঙ্গতির বিরুদ্ধে তাঁহার কোন তিক্ত অভিযোগ থাকে না। হাস্যরসিক শুধু চোখে আঙুল দিয়া এই বৈষম্য ও অসঙ্গতির প্রতি সাধারণের দৃষ্টি আকর্ষণ করেন। জগতের সমস্ত অসঙ্গতি ও অসাম্যের বিরুদ্ধে যখন সমাজ ও রাষ্ট্রনেতারা বিদ্রোহ সুরু করিয়াছেন তখন হাস্যরসিক একান্তে চিন্তা করিতেছেন, কোন্ অমোঘ নিয়তি ও দুর্দৈবের ফলে বিধাতার সৃষ্টি এই সুন্দর পৃথিবীর মাঝে এই অযাচিত দুর্দৈব

নামিয়া আসিয়াছে। তাঁহার কাছে তাই সমাজের এই সমস্ত মানুষ, যাহারা দুর্দৈব ও অশান্তি ডাকিয়া আনিয়াছে, তাহারা কৌতুকের পাত্র। মুকুন্দরামের কাব্যে এই কৌতুকপ্রিয়তাই বিশেষভাবে লক্ষণীয়। ভারতচন্দ্রের কৌতুকপ্রিয়তা আদিরসের পোষকতা করিয়াছে কিন্তু মুকুন্দরামের কাব্য 'নির্মল, শুভ্র ও সংযত' হাস্যরসের প্রকৃষ্ট নিদর্শন। মুকুন্দরামের কাব্যে বাস্তবরসানুভূতি ও জীবনানুভূতি অতিশয় উজ্জ্বল কিন্তু ভারতচন্দ্রে তাহা প্রায় অনুপস্থিত। মুকুন্দরামের বন্দিতা দেবী আর্ত ও নিপীড়িত মানবের একমাত্র আশ্রয়স্থল। ভারতচন্দ্রের দেবী বিলাসীর বিলাসোপকরণের একটি অঙ্গ মাত্র। হরগৌরীর সংসারের যে চিত্র উভয় কবি অঙ্কন করিয়াছেন তাহার মধ্য দিয়াই উভয় কবির দৃষ্টিভঙ্গীর যথার্থ পরিচয় পাওয়া যায়। মুকুন্দরাম-বর্ণিত এই চিত্রে বাঙ্গালীর দরিদ্রঘরের গার্হস্থ্য-জীবনের কথাই ফুটিয়া উঠিয়াছে। পক্ষান্তরে ভারতচন্দ্র নিতান্তই গতানুগতিকতার পুনরাবৃত্তি করিয়াছেন। মধ্যযুগের এই দুই বিশিষ্ট কবির কাব্য পাঠ করিলে এই কথা স্পষ্ট হইয়া উঠে যে, ভিন্ন রুচি, ভিন্ন সংস্কার ও সম্পূর্ণ ভিন্ন দুই যুগের প্রেক্ষাপটে এই কাব্য দুইখানি রচিত। একজন মঙ্গলকাব্যের স্বর্ণযুগের কবি, অপরজন অস্তায়মান যুগের কবি। মুকুন্দরামের কাব্য স্বভাবগুণে মধুর আর ভারতচন্দ্রের কাব্য 'সরস' ভঙ্গীর জন্য মধুর।

দুইশত বৎসরের পরবর্তী হইয়াও ভারতচন্দ্র কিন্তু মুকুন্দরামের প্রভাব এড়াইতে পারেন নাই। হর-গৌরীর সংসারের চিত্র-বর্ণনায় এই প্রভাব অতিশয় স্পষ্ট। এই প্রভাব কিন্তু সম্পূর্ণ বিষয়গত। কবিত্বের দিক দিয়া ভারতচন্দ্র নিঃসন্দেহে অধিকতর কৃতিত্বের পরিচয় দিয়াছেন। যেমন মুকুন্দরামের কাব্যে ছদ্মবেশধারিণী চণ্ডী আত্ম-পরিচয়-প্রসঙ্গে কালকেতুকে বলিতেছেন,

কি কব দুঃখের কথা গঙ্গা নামে মোর সতা
স্বামী যারে ধরয়ে মস্তকে।

আর অন্নদামঙ্গলে দেবী ঈশ্বরী পাটুনীর কাছে ঐ প্রসঙ্গেই বলিতেছেন,

গঙ্গা নামে মোর সতা তরঙ্গ এমনি।
জীবন-স্বরূপা সেই স্বামী শিরোমণি॥

**ভারতচন্দ্রের শিল্প-প্রতিভা:** ভারতচন্দ্র তাঁহার কাব্যে পুরাতন বস্তুকে নূতন আধারে পরিবেশন করিয়াছেন। পুরাতন আধার যে অচল হইয়া

পড়িয়াছে একথা তিনি বুঝিতে পারিয়াছিলেন, এই উপলব্ধি তাঁহার সম-সাময়িক অন্য কবির ছিল না। এই উপলব্ধির ভিত্তিতে তিনি নূতন আধার নির্মাণ করিলেন। মঙ্গলকাব্যের জীর্ণ দেহ তাঁহার প্রতিভার আলোকে উজ্জ্বল হইয়া উঠিল। তিনি 'নূতন মঙ্গল' সৃষ্টি করিলেন। নূতন কাব্যের ভাষাও একেবারে নূতন না হোক অন্ততঃ পরিচ্ছন্ন হওয়া প্রয়োজন। ভারতচন্দ্র বুঝিতে পারিয়াছিলেন যে সরস ভাষাই কাব্যের প্রাণ। তাই,

পড়িয়াছি যেই মত লিখিবারে পারি।
কিন্তু সে সকল লোকে বুঝিবারে ভারি॥
না রবে প্রসাদগুণ না হবে রসাল।
অতএব কহি ভাষা যাবনী মিশাল॥

ভারতচন্দ্রের কাব্যে যে দেবীর বন্দনা-গান গীত হইয়াছে সেই দেবী মহারাজ কৃষ্ণচন্দ্রের বংশের প্রতি সবিশেষ অনুগ্রহ-পরায়ণা। মহারাজ সেই দেবীর পূজার্চনার রাজসিক ব্যবস্থাই করিয়া থাকেন। এইরূপ দেবীর বন্দনা-গানে ভারতচন্দ্রের ভাষা যে স্বভাবতঃই উজ্জ্বল ও আড়ম্বরপূর্ণ হইবে তাহাতে আর সন্দেহ কি? ভারতচন্দ্রের শিব ও অন্নপূর্ণা ঐ যুগের মানবিক বেশ ধারণ করিয়াছেন। তাই দেখি, অন্নপূর্ণার রূপবর্ণনা ও বিদ্যাসুন্দরের বিদ্যার রূপবর্ণনায় পার্থক্য অতি অল্পই। ভারতচন্দ্রের কাব্যের সর্বত্র নগর ও রাজসভার জীবনের ছাপ অতি সুস্পষ্ট। ঐ জীবনের রুচি ও রূপেরই তিনি প্রধান কারবারী। নগরজীবনের প্রতিনিধি বলিয়াই ভারতচন্দ্রের ভাষা এত মার্জিত এবং অলঙ্কারবহুল হইতে পারিয়াছে। তদুপরি সংস্কৃত ও ফার্সী ভাষায় কবির অসাধারণ পাণ্ডিত্য থাকায় তাঁহার কাব্য শিল্পচাতুর্যের উৎকৃষ্ট নিদর্শন হিসাবে গণ্য হইবার যোগ্য। কিন্তু বলা বাহুল্য তাঁহার কাব্যের সঙ্গে জীবনের যোগ অতি অল্প। যাই হোক তাঁহার শিল্প-চাতুর্যের প্রসঙ্গটি আলোচনা করা যাইতে পারে। কিন্তু তৎপূর্বে একটি কথার উল্লেখ করিয়া রাখা ভাল যে, ভারতচন্দ্রের শিল্প-চাতুর্যের সামগ্রিক বিচারে বিদ্যাসুন্দর কাব্যকে আলোচনার অন্তর্ভুক্ত করিতে হয়। কিন্তু এক্ষেত্রে সুস্পষ্ট কারণেই আমরা তাহা হইতে বিরত রহিলাম। তবে অন্নদামঙ্গলের প্রথম খণ্ডেও ভারতচন্দ্রের ছন্দ, অলঙ্কার ও প্রবচনবহুল বাগ্‌ভঙ্গীর অসদ্ভাব নাই। এই প্রসঙ্গে অন্নদামঙ্গল সম্পর্কে রবীন্দ্রনাথের মন্তব্যটি প্রণিধানযোগ্য—'রাজসভাকবি রায়গুণাকরের অন্নদামঙ্গল গান, রাজকণ্ঠের মণিমালার মত; যেমন তাহার উজ্জ্বলতা তেমনই তাহার কারুকার্য।' বলা

বাহুল্য কবিগুরুর এই উক্তিটি অন্নদামঙ্গলের প্রথম খণ্ড সম্পর্কেই প্রযোজ্য বলিয়া আমরা মনে করি।

ভারতচন্দ্রের 'সরস' ভাষার কথা বলিতে গেলে তাঁহার ছন্দোবদ্ধ এবং অলঙ্কারবহুল কাব্যধারার কথাই সর্বাগ্রে উল্লেখ করিতে হয়। ভারতচন্দ্রের পূর্বে বাংলা কাব্য ছন্দের দিক দিয়া অতিশয় দুর্বল ছিল। পয়ার, ত্রিপদী ছাড়া বাংলা কাব্য ইতিপূর্বে অন্য কোন ছন্দে রচিত হয় নাই। ফলে কিয়ৎ-কালের মধ্যেই এই ছন্দে অবশ্যই একঘেঁয়েমি দেখা দিয়াছিল। ভারতচন্দ্র তাঁহার কাব্যকে সরস করিবার জন্য ছন্দে বৈচিত্র্য আনয়ন করিলেন। ভাবানুযায়ী ছন্দ-নির্বাচনেই যে তিনি শুধু কৃতিত্ব দেখাইয়াছেন এমন নয়, এই ছন্দকে তিনি প্রবাহিত করিয়াছেন সার্থক শব্দ-সমষ্টির মধ্য দিয়া। তাঁহার শব্দ-নির্বাচন বা শব্দলীলা তাঁহার অসাধারণ পাণ্ডিত্যেরই ফলশ্রুতি। তৎসম, অর্দ্ধ-তৎসম, তদ্ভব, দেশী এবং বিদেশী এই সব রকমের শব্দই তাঁহার কাব্যে ব্যবহৃত হইয়াছে।

সতীর দেহত্যাগের সংবাদে বিচলিত শিব দক্ষালয়ে যাত্রা করিয়াছেন। তাঁহার বিষাদ-ক্ষুব্ধ চিত্তের সম্যক প্রকাশ ঘটাইবার জন্য কবি সংস্কৃত ভুজঙ্গ-প্রয়াত ছন্দের আশ্রয় গ্রহণ করিয়াছেন,

মহারুদ্ররূপে মহাদেব সাজে।
ভভম্ভম ভভম্ভম শিঙ্গা ঘোর বাজে॥
লটাপট্ট জটাজূট সংঘট্ট গঙ্গা।
ছলচ্ছল টলট্টল কলকল তরঙ্গা॥

ভূতপ্রেতগণ দক্ষযজ্ঞনাশে মাতিয়া উঠিয়াছে। তাহাদের উন্মত্ত কলরোল কবি তূণক ছন্দের মাধ্যমে ফুটাইয়া তুলিয়াছেন,

ভূতনাথ ভূতসাথ দক্ষযজ্ঞ নাশিছে।
যক্ষ রক্ষ লক্ষ লক্ষ অট্ট অট্ট হাসিছে॥
প্রেতভাগ সানুরাগ ঝম্প ঝম্প ঝাঁপিছে।
ঘোররোল গণ্ডগোল চৌদ্দ লোক কাঁপিছে॥

এই সকল ছন্দ যেমন ভাবানুযায়ী সার্থক হইয়াছে তেমনি উহাতে ব্যবহৃত শব্দাবলী প্রয়োগনৈপুণ্যে অতিশয় অর্থবহ হইয়া উঠিয়াছে। প্রথম উদাহরণে গঙ্গার তরঙ্গভঙ্গলীলা এবং দ্বিতীয় উদাহরণে ভূতপ্রেতগণের নৃত্যের উন্মত্ততা যেন উপযোগী রাগিণীতে ধ্বনিত হইয়া উঠিয়াছে। ধ্বন্যাত্মক শব্দ-ব্যবহারে ভারতচন্দ্রের

অসাধারণ কৃতিত্ব ছিল। দেবী অন্নদা শিবকে অন্নদান করিতেছেন, ভোজনের আনন্দে শিব মাতিয়া উঠিয়াছেন,

পঞ্চ মুখে শিব খাবেন কত।
পূরেন উদর সাদের মত॥
পায়সপয়োধি সপসপিয়া।
পিষ্টক পর্ব্বত কচমচিয়া॥
চুকু চুকু চুকু চূষ্য চুষিয়া॥
কচর মচর চর্ব্ব্য চিবিয়া।
লিহ লিহ জিহে লেহ্য লেহিয়া।
চুমুকে চক চক পেয় পিয়া॥

একাবলী ছন্দে রচিত এই বর্ণনাটির অন্য গুণ না থাকিলেও ভাবানুযায়ী সার্থক হইয়াছে বলিতেই হইবে।

অন্নদামঙ্গলের প্রথম খণ্ডে এমন কতকগুলি কবিতা আছে যাহাদের উপাদেয় এবং স্বাদু বর্ণনাভঙ্গী দেখিয়া উহাদিগকে গীতিকবিতা বলিয়া অভিহিত করিতে ইচ্ছা করে। এই কবিতাগুলিতে কবির আত্মগত তন্ময় ভাব স্বভাবতঃই পাঠকের মনে গভীর আবেগের সৃষ্টি করে। দুয়েকটি উদাহরণ দিলে আমাদের বক্তব্য স্পষ্ট হইতে পারে। 'কৈলাস বর্ণন' কবিতায়,

কৈলাস ভূধর অতি মনোহর
কোটি শশী পরকাশ।
গন্ধর্ব্ব কিন্নর যক্ষ বিদ্যাধর
অপ্সরগণের বাস॥
... ... ...
তরু নানা জাতি লতা নানা ভাতি
ফুলে ফুলে বিকসিত।
বিবিধ বিহঙ্গ বিবিধ ভুজঙ্গ
নানা পশু সুশোভিত॥
অতি উচ্চতরে শিখরে শিখরে
সিংহ সিংহনাদ করে।
কোকিল হুঙ্কারে ভ্রমর ঝঙ্কারে
মুনির মানস হরে॥

অথবা 'অন্নপূর্ণার অধিষ্ঠান' কবিতায়,

কলকোকিল অলিকুল বকুল ফুলে
বসিলা অন্নপূর্ণা মণি-দেউলে।
কমল পরিমল লয়ে শীতল জল
পবনে ঢল ঢল উছলে কূলে॥

অথবা সেই বিখ্যাত "অন্নদার ভবানন্দভবনে যাত্রা" কবিতা। এই কবিতাটিতে জগজ্জননী ও সন্তানের মধুর রহস্যপূর্ণ সংলাপে ভারতচন্দ্র যেন তাঁহার পাণ্ডিত্যের ও কৃত্রিমতার আবরণখানি ফেলিয়া দিয়া মাতৃস্নেহভিক্ষু সনাতন বাঙ্গালী সন্তানে পরিণত হইয়াছেন। তাঁহার কাব্যে যে জীবনরসের একেবারে অসদ্ভাব নাই তাহা এই কবিতাটিতে বিশেষভাবে ব্যক্ত হইয়াছে। বিশেষ করিয়া 'আমার সন্তান যেন থাকে দুধেভাতে' পাটুনীর এই উক্তির মধ্য দিয়া ভারতচন্দ্র ঐ যুগের বাঙ্গালী-হৃদয়ের কামনাকে ব্যক্ত করিয়াছেন।

ভারতচন্দ্র তাঁহাব কাব্যে যে-সকল অলঙ্কারের প্রয়োগ করিয়াছেন তন্মধ্যে অনুপ্রাস, যমক, উপমা, শ্লেষ, রূপক, ব্যাজস্তুতি, ব্যতিরেক, উৎপ্রেক্ষা, অর্থান্তরন্যাস, অসঙ্গতি ও স্বভাবোক্তি অলঙ্কারই বিশেষভাবে উল্লেখযোগ্য। তবে বিদ্যাসুন্দর কাব্যেই কবিব অলঙ্কাব প্রয়োগের সমধিক কৃতিত্ব লক্ষ্য করা যায়। অন্নদামঙ্গলের প্রথম খণ্ডে শ্লেষ ও ব্যাজস্তুতি অলঙ্কারের দুইটি বিশিষ্ট উদাহরণ উল্লেখ করা যাইতেছে।

শ্লেষ:

অতি বড় বৃদ্ধ পতি সিদ্ধিতে নিপুণ।
কোন গুণ নাহি তার কপালে আগুন॥
কু-কথায় পঞ্চমুখ কণ্ঠভরা বিষ।
কেবল আমার সঙ্গে দ্বন্দ্ব অহর্নিশ॥

ব্যাজস্তুতি:

সভাজন শুন জামাতার গুণ
বয়সে বাপের বড়।
কোন গুণ নাই যেথা সেথা ঠাঁই
সিদ্ধিতে নিপুণ দড়॥

ভারতচন্দ্রের অলঙ্কার-প্রয়োগনৈপুণ্য এত সার্থক যে বাংলা অলঙ্কারগ্রন্থসমূহে নানাপ্রকার অলঙ্কারের নমুনা ভারতচন্দ্রের কাব্য হইতেই উদাহৃত হইয়া থাকে।

ভারতচন্দ্রের যেসব উক্তি এখনও প্রবচন হিসাবে আমরা সর্বদা ব্যবহার করি তাহার কয়েকটি দৃষ্টান্ত দিতেছি। এই দৃষ্টান্ত-আহরণে তাঁহার বিদ্যাসুন্দর কাব্যকে অন্তর্ভুক্ত না করিয়া উপায় নাই।

(ক) নগর পুড়িলে দেবালয় কি এড়ায়
(খ) ভাবিতে উচিত ছিল প্রতিজ্ঞা যখন
(গ) বড়র পিরীতি বালির বাঁধ
(ঘ) যতন নহিলে কোথা মিলয়ে রতন
(ঙ) হাবাতে যদ্যপি চায় সাগর শুকায়ে যায়
(চ) একের কপালে রহে আরের কপাল দহে
(ছ) ভেকে ভুলাইয়া ভৃঙ্গ পদ্মমধু খায়
(জ) মন্ত্রের সাধন কিম্বা শরীর পাতন
(ঝ) বাঘের বিক্রম সম মাঘের শিশির
(ঞ) নীচ যদি উচ্চ ভাষে সুবুদ্ধি উড়ায় হেসে
(ট) মাতঙ্গ পড়িলে গড়ে পতঙ্গ প্রহার করে
(ঠ) ভবিষ্যৎ ভাবি কেবা বর্তমানে মরে।
(ড) প্রসবের ভয় তবু পতিসঙ্গ করে॥

ভারতচন্দ্রের কাব্যের সর্বত্র কৌতুকপ্রিয়তা ও এক বিশেষ তির্যক দৃষ্টিভঙ্গী পরিলক্ষিত হয়। কিন্তু তাহা অন্নদামঙ্গলের প্রথম খণ্ডে খুব বেশী পরিদৃষ্ট হয় না। অন্নদামঙ্গলের প্রথম খণ্ডে 'শিববিবাহ', 'কন্দল ও শিবনিন্দা', 'শিবের মোহনবেশ', 'হর-গৌরীর বিবাদ সূচনা', 'হরগৌরীকন্দল' প্রভৃতি কয়েকটি কবিতায় ভারতচন্দ্রের কৌতুক-প্রিয়তা বিশেষ স্ফূর্তিলাভ করিয়াছে।

**যুগসন্ধির-কবি:** ভারতচন্দ্রকে অত্যন্ত সঙ্গত কারণেই যুগসন্ধির কবি বলা হইয়া থাকে। পঞ্চদশ শতাব্দী হইতে বাংলা সাহিত্যে মঙ্গলকাব্যের যে ধারা প্রবাহিত হইতে আরম্ভ হইয়াছিল ভারতচন্দ্রের পূর্বেই তাহার গতি প্রায় রুদ্ধ হইয়া যায়। ভারতচন্দ্র তাঁহার অসাধারণ প্রতিভার গুণে একথা উপলব্ধি করিতে পারিয়াছিলেন যে, মরা-গাঙ্গে আর বান ডাকিবে না। তাই তিনি মঙ্গলকাব্যের ঐ বিশুষ্ক ধারাকে নূতন খাতে প্রবাহিত করাইবার চেষ্টা করিয়াছিলেন। বলা বাহুল্য ঐ প্রয়াসে তিনি অপরিসীম সাফল্য লাভ করিতে সক্ষম হইয়াছিলেন। তৈল প্রায় নিঃশেষ হইয়া আসিলে প্রদীপ যেমন শেষবারের মত উজ্জ্বলতর হইয়া প্রদীপ্ত হয় ভারতচন্দ্রের কাব্যের ক্ষেত্রেও তাহাই

ঘটিয়াছিল। মঙ্গলকাব্যের কাঠামোটি মাত্র গ্রহণ করিয়া ভারতচন্দ্র তাহাতে নূতন ভাব ও ভঙ্গীর অনুপ্রবেশ ঘটাইলেন এবং এই ভাবেই তাঁহার কাব্য মধ্যযুগের মঙ্গলকাব্যধারার অবসান সূচিত করিল।

অন্যদিকে ভারতচন্দ্র-প্রবর্তিত কাব্যাদর্শ, ইহার রুচি ও প্রকৃতি পরবর্তী একশত বৎসরের বাংলা কাব্য-কবিতাকে প্রভাবিত করিয়াছে। পলাশীর যুদ্ধ হইতে সিপাহী বিদ্রোহ পর্যন্ত একশত বৎসর ধরিয়া বাংলা কাব্য-কবিতা ভারতচন্দ্রের বিদ্যাসুন্দরকে আদর্শ করিয়াই অগ্রসর হইয়াছে। কবিগান, যাত্রাভিনয় প্রভৃতি লোকরঞ্জক মাধ্যমগুলি ভারতচন্দ্রের বিদ্যাসুন্দরকেই আদর্শ হিসাবে গ্রহণ করিয়াছে। ইংরাজ-বণিককুলের সঙ্গে সম্পদাহরণে যে সকল বাঙ্গালী সন্তান যোগদান করিয়াছিলেন এবং তাহাদের অপরিমিত অর্থের প্রাচুর্য যেভাবে কলিকাতা নগরীতে বিলাসের পঙ্কিলস্রোত প্রবাহিত করাইয়াছিল তাহাতে নীতি বা রুচির কোন বালাই ছিল না। ভারতচন্দ্রের বিদ্যাসুন্দর এই রুচির সঙ্গে সুন্দর খাপ খাইয়া গিয়াছিল। সিপাহী বিদ্রোহের অব্যবহিত পরে মধুসূদন ও বঙ্কিমচন্দ্র বাংলা সাহিত্যে যে আধুনিকতার উদ্বোধন করিলেন তাহার প্রাক্কাল পর্যন্ত আমাদের অকিঞ্চিৎকর সাহিত্যের উপর ভারতচন্দ্রের প্রভাব অপরিসীম। এমন কি মহাকবি মধুসূদন পর্যন্ত তাঁহার একটি সনেটের (অন্নপূর্ণার ঝাঁপি) বিষয়বস্তু ভারতচন্দ্রের কাব্য হইতে আহরণ করিয়াছেন। শুধু তাই নয়, ভারতচন্দ্রের বর্ণনাভঙ্গীও মধুসূদনকে প্রভাবিত করিয়াছে। বিদ্যাসুন্দর কাব্যে হীরা মালিনীর খেদোক্তি এবং 'বীরাঙ্গনা কাব্য'-এ কৈকেয়ীর খেদোক্তি প্রায় হুবহু এক। এইভাবে ভারতচন্দ্র পুরাতন ও নূতনের সন্ধিক্ষণে আপন মহিমায় ভাস্বর হইয়া রহিয়াছেন।

**মঙ্গলকাব্যের সাধারণ লক্ষণ ও অন্নদামঙ্গল :** বাংলা সাহিত্যের প্রায় জন্মলগ্ন হইতেই মঙ্গলকাব্যের অবির্ভাব ঘটিয়াছে। মঙ্গলকাব্যগুলির বিষয়বস্তু বিভিন্ন হইলেও এইগুলির বক্তব্য এক। মঙ্গলকাব্যের রচনারীতি একটি গতানুগতিক কাঠামোর উপর প্রতিষ্ঠিত। ঠিক কোন্ সময়ে বাংলা মঙ্গলকাব্যের সৃষ্টি হইয়াছিল তাহা জানা যায় না। বাংলাভাষার উন্মেষকাল হইতেই বাংলাদেশের গ্রাম্য কবিগণ কর্তৃক গান এবং ছড়ার আকারে বিভিন্ন ধর্মমূলক এবং ঐতিহাসিক কাহিনী রচিত হইয়া জনসাধারণের মনোরঞ্জনার্থ রচয়িতা অথবা গায়েনের মুখে মুখে গীত হইয়া প্রচারিত হইতে থাকে। পরবর্তীকালে অভিজাত শ্রেণীর শিক্ষিত কবির প্রতিভাস্পর্শে লোক-সাহিত্যের মঙ্গলতা

হারাইয়া এই কাহিনীগুলির বিশিষ্ট কাব্যসাহিত্যের মর্যাদায় অধিষ্ঠিত হইয়া মঙ্গলকাব্য নাম গ্রহণ করিয়াছিল। বিবিধ পৌরাণিক ও লৌকিক দেবদেবীর মাহাত্ম্য প্রচারের উদ্দেশ্যেই এই কাব্যগুলি রচিত হইয়াছিল। খৃষ্টীয় নবম হইতে দ্বাদশ শতাব্দীর মধ্যে রচিত বিভিন্ন সম্প্রদায়ভুক্ত গান ও ছড়াই দুইটি বিভিন্ন ধারায় প্রবাহিত হইয়া গাথাকাব্য ও মঙ্গলকাব্যের রূপ নেয়। এই সময়ে বৌদ্ধ ও ব্রাহ্মণ্য ধর্মাশ্রিত ব্যক্তিগণ পরস্পর-বিরোধী মতবাদ লইয়া অশিক্ষিত জনসাধারণের মধ্যে আপন আপন ধর্মভাব প্রচারের প্রভূত চেষ্টা করিতেছিলেন। এই উদ্দেশ্যে তাহারা বিভিন্ন ছোট বড ধর্মাশ্রিত গীতিকাহিনী রচনা করিয়া গীতের মাধ্যমে জনসাধারণের নিকট প্রচার করিত। এই সকল গীতের মুখ্য উদ্দেশ্য ছিল কাহিনীর মাধ্যমে বিভিন্ন ধর্মের মাহাত্ম্য প্রচার। বিভিন্ন ধর্মান্তর্গত দেবদেবী অথবা ক্ষমতাশালী ব্যক্তিগণকে লইয়া রচিত এই সকল কাহিনী সুর-সংযোগে সাধারণ জনসাধারণের মাঝে প্রচারিত হইত, তখন কাহিনীর অন্তর্গত মূল বক্তব্য তাহাদের উপর প্রভূত প্রভাব বিস্তার করিত। মুখ্যতঃ ব্রাহ্মণ্য সম্প্রদায় রচিত এইরূপ গীতিমূলক কাহিনীই মঙ্গলকাব্য নামে পরিচিত।৮ জনগণের মঙ্গল বিধানের জন্য রচিত অথবা এক মঙ্গলবার হইতে আরম্ভ করিয়া আরেক মঙ্গলবার পর্য্যন্ত একটি সম্পূর্ণ কাহিনী গীত হইত, এই কারণেই এই কাব্যগুলির মঙ্গলকাব্য নামকরণ হইয়াছিল। মঙ্গলকাব্যগুলি একটি বিশেষ উদ্দেশ্য লইয়া রচিত হইত বলিয়াই গতানুগতিক হইয়া পডিয়াছিল। সাধারণ জনসমাজ যাহাতে সহজেই ভীত ও প্রভাবিত হয় সেইজন্য পঞ্চদশ ষোড়শ শতাব্দী পর্যন্ত রচিত মঙ্গলকাব্যের অন্তর্গত দেবদেবীগণ ক্রুর, হিংস্র ও স্বার্থসিদ্ধি-পরায়ণ ছিলেন। আবার ভক্তের নিকট যথোচিত পূজা ও শ্রদ্ধা পাইলেই এই সকল দেবদেবীই পরম কারুণিকরূপে তাহাদের সকল প্রকার মঙ্গল-বিধানে তৎপর হইতেন। এইরূপেই মঙ্গলকাব্য গীত প্রচারের মাধ্যমে জনসাধারণকে ঐ বিশেষ ধর্মের প্রতি আকৃষ্ট করাই ছিল প্রধান উদ্দেশ্য। অধিকাংশ ক্ষেত্রেই দেশের বিভিন্ন অঞ্চলে প্রচারিত লৌকিক দেবদেবীর কাহিনী লইয়াই এই কাব্যগুলি রচিত হইত। কিন্তু শ্রোতাদের সম্ভ্রমপূর্ণ আনুগত্য লাভের আশাতেই এই সমস্ত কাহিনীর অন্তর্গত লৌকিক দেবদেবীগণের লৌকিক নাম পাল্টাইয়া তাঁহাদের পৌরাণিক নামকরণ করা হইত এবং বিভিন্ন পুরাণ হইতে কিছু সৃষ্টিতত্ত্ব ও সৃষ্টিরহস্যের অবতারণা করিয়া তাঁহাদের পৌরাণিকত্বে আস্থা জন্মাইবার চেষ্টা লক্ষিত হয়। এই কারণেই বিভিন্ন প্রকার

মঙ্গলকাব্যের যে সকল দেবতা পূজিত হইয়াছেন তাঁহাদের অনেকেই লৌকিক। মহাকাব্যগুলির বিষয়বস্তু বিভিন্ন হইলেও এইগুলির বক্তব্য এক হওয়ার দরুণ ইহাদের ভিতর কোনও বৈচিত্র্যের সন্ধান মেলে না। কোন বিশেষ দেবতার পূজা কি করিয়া পৃথিবীতে প্রচারিত হইল ঐ দেবতার মাহাত্ম্য এবং তাহাকে পূজা করিলে কিরূপ সুখ ও সমৃদ্ধিতে বাস করা যাইবে সমস্ত মঙ্গলকাব্যের এই একই বক্তব্য।

যে হানাহানি ও বিরোধের পটভূমিকায় মঙ্গলকাব্যের ক্রূরমনা ও প্রতিহিংসা-পরায়ণ দেবকুলের আবির্ভাব ঘটিয়াছিল ভারতচন্দ্রের কাব্যে পূজিতা দেবী তাঁহাদের সমগোত্রীয়া নহেন, যদিও এই দেবী পূর্ববর্তী যুগের মঙ্গলকাব্যে আরাধ্যা শান্তোগ্র দেবীরই পরিবর্তিত রূপ। ভারতচন্দ্রের অব্যবহিত পূর্বে বাংলাদেশে মোটামুটি শান্তিপূর্ণ অবস্থাই বিরাজমান ছিল। যে সামাজিক পটভূমিকায় ত্রয়োদশ-চতুর্দশ শতাব্দীর লৌকিক দেবকুলেব আবির্ভাব ভারতচন্দ্রের সময়কার সামাজিক অবস্থা তাহা হইতে সম্পূর্ণ ভিন্ন প্রকারের ছিল। অবশ্য ভারতচন্দ্রের অন্নদা বা অন্নপূর্ণা শান্তশ্রীসমন্বিত স্নেহময়ী মাতৃমূর্তির প্রতীক হওয়ার অন্য কারণও বিদ্যমান ছিল। ব্রাহ্মণ্য সংস্কৃতির পুনরুত্থান এবং বৈষ্ণব প্রভাব এই কাব্যরসের অন্যতম। যুগের পরিবর্তনই দেবপ্রকৃতির এই পরিবর্তন আনিতে সক্ষম হইয়াছিল।

মনসামঙ্গল, শিবমঙ্গল, ধর্মমঙ্গল, চণ্ডীমঙ্গল ও অন্নদামঙ্গল কাব্যই বাংলা সাহিত্যের মধ্যযুগে রচিত বিভিন্ন দেবদেবীর বন্দনামূলক মঙ্গলকাব্যের মধ্যে বিশেষ উল্লেখযোগ্য। কাহিনী বিন্যাসে এই কাব্যগুলি যে বিশেষ গঠনরীতিকে আশ্রয় করিয়াছে তাহাকে প্রধানতঃ চারিটি ভাগে ভাগ করা যায়—

(১) বন্দনা খণ্ড ;

(২) গ্রন্থোৎপত্তির কারণ ;

(৩) দেবখণ্ড ;

(৪) নরখণ্ড।

'বন্দনাখণ্ডে' মঙ্গলকাব্যে বন্দিত বিশেষ দেবতা বা দেবীর বন্দনা গানের সহিত বেদ ও পুরাণোক্ত বিবিধ দেবদেবীর মহিমা কীর্তন করা হইত। 'গ্রন্থোৎপত্তির কারণ' খণ্ডে সকল কবিই মঙ্গলকাব্য রচনার কারণ নির্দেশ করিয়াছেন। স্বপ্নাদিষ্ট হইয়া গ্রন্থরচনার কারণ প্রদর্শনের পশ্চাতে দুইটি উদ্দেশ্য আছে বলিয়া মনে হয়। প্রথমতঃ, সেই যুগে কবিগণ কাব্যরচনার সমস্ত

কৃতিত্ব অর্জনে দেবতাদের কৃপার উপরই নির্ভর করিতেন, তাই দেবতার নামাঙ্কিত ও আশীর্বাদপূত করিয়া তাঁহারই আদেশক্রমে কাব্যরচনা করিতেছেন এইরূপ মনে করিতেন। দ্বিতীয়তঃ, দৈবাদেশে রচিত বলিয়া জানিলে তখনকার জনসাধারণ কাব্যটির বেশী সমাদর কবিত। কবি ও শ্রোতার ব্যক্তিগত আস্থা বা পুরুষকারের অভাবই এই স্বপ্নাদেশ প্রসঙ্গের অবতারণা করিত বলিয়া মনে হয়। গ্রন্থোৎপত্তির কারণ খণ্ডে কবি আপন বংশ-পরিচয়, জন্ম-তারিখ, বাসস্থানের নাম প্রভৃতি সংযোজিত করিতেন। 'দেবখণ্ডে' প্রধান আলোচ্য বিষয় হইল, সৃষ্টি-রহস্য বর্ণনা, দক্ষযজ্ঞে বিনা নিমন্ত্রণে সতীর আগমন, শিবনিন্দা শ্রবণে সতীর দেহত্যাগ ও সতীর দেহত্যাগে ক্রুদ্ধ শিবকর্তৃক দক্ষযজ্ঞ নাশ ও শিবেব প্রলয় নৃত্য, হিমালয়ের গৃহে সতীর নবজন্মলাভ, মদন ভস্ম, উমাব তপস্যা ও শিবের সহিত বিবাহ, কৈলাস যাত্রা, শিব-গৌরী কোন্দল, প্রভৃতি পুবাণান্তর্গত শিবকাহিনীর লৌকিকরূপ। 'নরখণ্ডই' হইল কাহিনী অংশ। স্বর্গেব কোন দেবতা বা দেবী বিশেষ দেবতাকর্তৃক শাপগ্রস্ত হইয়া মর্ত্যে আগমন করিয়া বিশেষ দেব বা দেবীর পূজার মাধ্যমে মর্ত্যে তাঁহাব মহিমা প্রচারে সহায়তা কবেন। তারপর তাঁহারা সশরীরে স্বর্গে গমন করেন। এই দেব-দেবীরা মর্ত্যের মানুষেব ঘরে জন্মগ্রহণ করিয়া মর্ত্যের মানুষেব মত সুখ-দুঃখ সহ্য কবিয়া যান। ইহার মধ্য দিয়া তৎকালীন যুগের সমাজের চিত্র পরিস্ফুট হইয়া উঠে। 'বাবামাস্যা' তাই প্রায় সকল মঙ্গলকাব্যের আব একটি প্রচলিত সংস্কাব। বিপদগ্রস্ত নায়ক বা নায়িকা দেবতার আশীর্বাদ লাভ করিবার জন্য চৌত্রিশটি বর্ণকে আদ্যক্ষব বাখিয়া যে স্তব করেন, তাহাই 'চৌতিশা' নামে পরিচিত।

এই প্রধান লক্ষণগুলি ছাড়াও মঙ্গলকাব্যেব আরও কতকগুলি বৈশিষ্ট্য আছে। যেমন পাকপ্রণালীর বর্ণনা, নারীদিগেব পতিনিন্দা, বিবাহাচার, বিশ্বকর্মার শিল্পকীর্তির বিস্তৃত বর্ণনা, বাংলাদেশেব সওদাগরগণের বাণিজ্যযাত্রা, নগরবর্ণনা, প্রহেলিকা বা ধাঁধাব সমাধানান্তে কোনও রাজকুমারীর পাণিগ্রহণ, যুদ্ধবর্ণনা, দেবীর বৃদ্ধার বেশ ধারণ করিয়া নায়ক-নায়িকাকে ছলনা এবং নায়কের শাস্তি বর্ণনাপ্রসঙ্গে মশান বা শ্মশানের উপস্থাপনা প্রভৃতি মঙ্গলকাব্যের উল্লেখযোগ্য বৈশিষ্ট্য।

সেইযুগের মঙ্গলকাব্য রচয়িতাগণ উপরোক্ত বৈশিষ্ট্যগুলিকে সশ্রদ্ধ চিত্তে অনুসরণ করিয়া আপন আপন কাব্য রচনা করিতেন। এই কারণেই মঙ্গলকাব্য-গুলি গতানুগতিক হইয়া পড়িয়াছিল এবং বিচিত্র রসাবেদনের অভাবে ইহাদের

সমাদরও কমিয়া আসিতেছিল। ভারতচন্দ্রই প্রথম এই বৈশিষ্ট্যগুলির উপর নূতনত্বের আরোপ করিয়া মঙ্গলকাব্যের মরা গাঙ্গে জোয়ার ডাকাইলেন। অতি সাধারণ বস্তুকে অসাধারণের মহিমায় ভূষিত করা, বর্ণহীন একঘেঁয়েমির মধ্যে বিদ্যুৎ ঝলকের মত চমৎকৃতির সৃষ্টি একমাত্র সার্থক প্রতিভার পক্ষেই সম্ভব। ভারতচন্দ্র এই প্রতিভার যথার্থ অধিকারী ছিলেন। তাই তিনি মঙ্গলকাব্যের উপরিবর্ণিত সাধারণ লক্ষণগুলির মধ্যে বিচিত্র বৈশিষ্ট্য সাধনে সক্ষম হইয়াছিলেন। এইরূপে মূল কাঠামোকে বজায় রাখিয়া কাব্যকে 'নবরসতর' করিয়া তুলিতে প্রয়াস পাইয়াছিলেন। ভারতচন্দ্র তাঁহার সরস ভাষার কারুকার্যে মঙ্গলকাব্যকে নূতনরূপ দান করিতে গিয়া গ্রন্থোৎপত্তির গতানুগতিক কারণ বর্ণনার পরিবর্তে অন্নপূর্ণার বন্দনা সমাপনান্তে রাজা কৃষ্ণচন্দ্রের গুণগান করিয়াছেন। বর্গীর উৎপাতে বাংলা বিপর্যস্ত। কৃষ্ণচন্দ্র ধার্মিক রাজা তবুও—

নগর পুড়িলে দেবালয় কি এড়ায়
বিস্তর ধার্মিক লোক ঠেকে গেল দায়॥
নদীয়া প্রভৃতি চারি সমাজের পতি।
কৃষ্ণচন্দ্র মহারাজ শুদ্ধশান্তমতি॥

তখন ধার্মিক কৃষ্ণচন্দ্রের এই বিপদে দেবী অন্নপূর্ণা বা অন্নদার টনক নড়িল।

অন্নপূর্ণা ভগবতী মুরতি ধরিয়া।
স্বপন কহিলা মাতা শিয়রে বসিয়া॥
শুন রাজা কৃষ্ণচন্দ্র না করিও ভয়।
এই মূর্তি পূজা কর দুঃখ হবে ক্ষয়॥
আমার মঙ্গল গীত করহ প্রকাশ।
কয়ে দিলা পদ্ধতি গীতের ইতিহাস॥

স্বপ্নে দেবী আরও বলিলেন :—

সভাসদ তোমার ভারতচন্দ্র রায়।
মহাকবি মহাভক্ত আমার দয়ায়॥
তুমি তারে রায় গুণাকর নাম দিও।
রচিতে আমার গীত সাদরে কহিও॥

তখন—

সেই আজ্ঞা মত কবি রায় গুণাকর।
অন্নদামঙ্গল কহে নবরসতর॥

এইরূপে গ্রন্থসূচনায় ভারতচন্দ্র যদিও মঙ্গলকাব্যের সাধারণ লক্ষণ স্বপ্নাদেশকেই অবলম্বন করিয়াছেন কিন্তু দেবীমাহাত্ম্য অপেক্ষা কৃষ্ণচন্দ্রের আজ্ঞাই যে তাঁহাকে কাব্যরচনায় প্রবৃত্ত করাইয়াছিল তাহা সহজেই অনুমেয়।

দেবখণ্ড অংশে মূল কাঠামো বজায় রাখিয়া ভারতচন্দ্র পৌরাণিক ও লৌকিক শিব কাহিনীর বর্ণনা দিয়াছেন। কিন্তু এই বর্ণনায় সাধারণ লক্ষণকে অতিক্রম করিয়া শিব ও অন্নপূর্ণার মানবিক রূপ চিত্রিত করিয়াছেন। তাই দেখি, অন্নপূর্ণার রূপবর্ণনা ও বিদ্যাসুন্দরের বিদ্যার রূপবর্ণনায় পার্থক্য খুবই কম। তাঁহার কাব্যের সর্বত্র নগর ও রাজসভার জীবনের প্রভাব পড়িয়াছে। প্রাক্-আধুনিক বাংলা সাহিত্যের তিনিই প্রথম এবং একমাত্র কবি যাঁহার কাব্যে নগরজীবনের চিত্র স্থান লাভ করিয়াছে। হর-গৌরীর সংসারের দুঃখময় চিত্র, বৃদ্ধ মহাদেবের সঙ্গে কুমারী গৌরীর পরিণয়, হরিহোড়ের পত্নীদের মধ্যে সতীনসুলভ বিবাদ প্রভৃতি চিত্রকে ঐ যুগের সমাজচিত্রের প্রতিফলন হিসাবে অঙ্কিত করিয়া তিনি নূতনত্বের সৃষ্টি করিয়াছেন।

প্রতিভাধর কবি বলিয়াই ভারতচন্দ্র বুঝিয়াছিলেন যে, মঙ্গলকাব্যের মৃতদেহে প্রাণের সঞ্চার করিতে হইলে গতানুগতিক পন্থা অবশ্যই পরিহার করিতে হইবে। তাই কাব্যের প্রারম্ভেই কবি বলিয়াছেন,

নূতন মঙ্গল আশে ভারত সরস ভাষে
রাজা কৃষ্ণচন্দ্রের আজ্ঞায়॥

এই নূতনত্বের আরোপই ভারতচন্দ্রের অন্নদামঙ্গলকে গতানুগতিক মঙ্গলকাব্যের ধারা হইতে পৃথক রাখিয়াছে। মঙ্গলকাব্যের মূলগত বক্তব্যের সঙ্গে অন্নদামঙ্গলের বিস্তর পার্থক্য রহিয়াছে। তাই "নরখণ্ড"-এর বর্ণনায় গতানুগতিক ভাবে স্বর্গের দেবতা বা দেবীর শাপভ্রষ্ট হইয়া মর্ত্যে আগমন ও পূজা প্রচারের বর্ণনা না করিয়া কবি মঙ্গলকাব্যের সাধারণ বৈশিষ্ট্যের মধ্যে ব্যতিক্রম আনিয়াছেন। মঙ্গলকাব্যের দেবতারা যেন তেন প্রকারে তাঁহাদের পূজা-প্রচারে ব্যস্ত। তাঁহাদের পূজায় যে রাজী হইবে না তাহাকে জব্দ করিবার জন্য এই দেবতারা সদসৎ যে কোন পন্থা অবলম্বনে পশ্চাদপদ নহেন। ভারতচন্দ্রের অন্নদামঙ্গলে এই জাতীয় কোন ঘটনা নাই। প্রকৃতপক্ষে ভারতচন্দ্র শুধু মঙ্গলকাব্যের কাঠামোটিকেই গ্রহণ করিয়াছিলেন তাহার গতানুগতিক সূক্ষ্ম সাধারণ লক্ষণগুলিকে অনুসরণ করেন নাই। পুরাণো কাঠামোতে নিজের রুচি এবং তাঁহার নিজস্ব বক্তব্য বা দৃষ্টিভঙ্গির প্রকাশ ঘটাইয়াছিলেন। কাজেই সংজ্ঞা বিচারে অন্নদামঙ্গল খাঁটি মঙ্গলকাব্য নহে।

**'মঙ্গল' জাতীয় মহাকাব্য :** রায়গুণাকর ভারতচন্দ্র বাংলা মঙ্গলকাব্য-ধারার শেষ যুগের কবি। বাংলা সাহিত্যের প্রায় জন্মলগ্ন হইতেই মঙ্গলকাব্যের আবির্ভাব ঘটিয়াছে দেখা যায়। মঙ্গলকাব্যগুলির বিষয়বস্তু বিভিন্ন হইলেও এইগুলির বক্তব্য এক। কোন বিশেষ দেবতার পূজা কি করিয়া পৃথিবীতে প্রচারিত হইল, ঐ দেবতার মাহাত্ম্য এবং তাঁহাকে পূজা করিলে কিরূপে সুখ ও সমৃদ্ধিতে বাস করা যাইবে সমস্ত মঙ্গলকাব্যেরই এই বক্তব্য। বিভিন্ন প্রকার মঙ্গলকাব্যে যে সকল দেবতা পূজিত হইয়াছেন তাঁহারা সকলেই পৌরাণিক দেবতা নহেন, তাঁহাদের অনেকেই লৌকিক। এই সকল দেবতার মধ্যে বৈদিক ও পৌরাণিক দেবতাদের উদার ও কারুণিক রূপের পরিবর্তে নীচ, ক্রূর প্রতিহিংসাপরায়ণ ও ভয়ানক স্বার্থপর রূপের পরিচয় পাওয়া যায়। ভক্ত যেমন নিত্য প্রয়োজনে তাঁহাদিগকে কাজে লাগায় তাঁহারাও তেমনি ভক্তের নিকট হইতে তাঁহাদের প্রাপ্য কড়ায়-গণ্ডায় বুঝিয়া নেন। একটু ত্রুটি ঘটিলেই সর্বনাশ। ভক্তকে যখন তাঁহারা ধনে-প্রাণে সংহার করেন। ষোড়শ শতাব্দী পর্যন্ত রচিত মঙ্গলকাব্যগুলিতে আমরা এই সকল ভীষণ প্রকৃতির দেবতার সাক্ষাৎ পাই। পরে ব্রাহ্মণ্য সংস্কৃতি এবং বৈষ্ণব ধর্মের প্রভাবে এই সকল ক্রূরমনা দেবতা শান্ত ও করুণাময় হইয়া পড়িলেন। উগ্রা চণ্ডী শেষ পর্যন্ত অভয়দাত্রী ও অন্নদাত্রী অভয়া ও অন্নদায় পরিণত হইলেন। যুগের পরিবর্তনই দেবীপ্রকৃতির এই পরিবর্তন আনিতে সক্ষম হইয়াছিল। ভারতচন্দ্রের অন্নদামঙ্গলে তাই দেবীর শান্ত, করুণাময়ী রূপ দেখিতে পাই। মঙ্গলকাব্যের সৃজন কালে এই কাব্য রচনার উদ্দেশ্য ছিল দেবীর মাহাত্ম্য কীর্তন করিয়া জনসাধারণকে এই দেবীর প্রতি আকৃষ্ট করা। কিন্তু যখন সে প্রয়োজন ফুরাইল তখন মঙ্গলকাব্য ঐ বিশেষ উদ্দেশ্যবর্জিত হইয়া কেবলমাত্র কাব্য রস সৃষ্টির জন্যই রচিত হইতে লাগিল। এই কারণেই ভারতচন্দ্রের অন্নদামঙ্গল বিশেষ উদ্দেশ্য বিবর্জিত হইয়া একটি বিশুদ্ধ মঙ্গলজাতীয় মহাকাব্যের মর্যাদা পাইবার উপযোগী হইয়াছে। মহাকাব্যে কোন একটি বিশেষ বংশ বা চরিত্রকে কেন্দ্র করিয়া সেই বিশেষ যুগের পটভূমিকায় একটি কাহিনী স্থান পায়। এই কাহিনীর মাধ্যমে সমগ্র জাতির রুচি ও ভাবধারার প্রতিফলন হয়। ভারতচন্দ্রের অন্নদামঙ্গল মহারাজ কৃষ্ণচন্দ্র রায় ও তাঁহার পূর্বপুরুষগণের মাহাত্ম্য কীর্তনোদ্দেশ্যে রচিত। অন্নদামঙ্গলে অন্নদার কাহিনী নবদ্বীপাধিপতিদের ধর্মপ্রবণতা ও সততার এবং দেবীর কৃপালাভের বর্ণনায় সমৃদ্ধ। মঙ্গলকাব্যের দেবতা যেন তেন

প্রকারেণ মর্ত্যে আপনার পূজা প্রচারের জন্য ব্যস্ত। এইজন্য মঙ্গলকাব্যের বীর, শক্তিধর অথবা অন্যদের পূজক নায়কও ভয়ে অথবা সম্পদের লোভে দেবতার পূজায় স্বীকৃত হইয়াছেন। সমাজে প্রতিপত্তিশালী নায়কের পূজার সঙ্গে সঙ্গেই জনসমাজ আদরে সেই দেবতাকে মানিয়া লইয়াছে। ভারতচন্দ্রের অন্নদামঙ্গল মঙ্গলকাব্যের কাঠামোর অনুকরণে দেবদেবী-বন্দনা ও সৃষ্টিতত্ত্ব দিয়া আরম্ভ হইলেও, এখানে দেবীর ছলে, বলে, কৌশলে পূজা আদায়ের চেষ্টা নাই। তাই দেখি 'গ্রন্থসূচনা' অংশে অন্নদাদেবীর স্তব দিয়া কাহিনীব আরম্ভ করিতে গিয়া কবি কৃষ্ণচন্দ্র রায়ের বংশ-পরিচয় ও তাঁহার গুণগান করিয়াছেন। কেবলমাত্র রচনাকে মঙ্গলকাব্যের গঠনপ্রণালী সম্মত রাখিবাব জন্য দেবীর স্বপ্নাদেশ প্রসঙ্গের উল্লেখ করিয়াছেন। এই প্রসঙ্গে কবি কিছু ঐতিহাসিক চরিত্র ও ঘটনার পরিচয় দিয়া কাব্যটিতে জাতির একটি সমগ্র রূপ ফুটাইয়া তুলিবার প্রয়াস পাইয়াছেন।

বর্গি মাহ.রাষ্ট্র আর সৌবাষ্ট্র প্রভৃতি।
আইল বিস্তব সৈন্য বিকৃতি আকৃতি ॥
লটি বাঙ্গালার লোকে করিল কাঙ্গাল।
গঙ্গা পার হৈল বন্ধি নৌকার জাঙ্গাল ॥

বাংলাদেশের যখন এই অরাজক অবস্থা তখন কেহই শান্তিতে থাকিতে পারিল না।

নগর পুড়িলে দেবালয় কি এড়ায়।
বিস্তব ধার্মিক লোক ঠেকে গেল দায় ॥
নদীয়া প্রভৃতি চারি সমাজের পতি।
কৃষ্ণচন্দ্র মহরাজ শুদ্ধ শান্ত মতি ॥

এমন যে ধার্মিকপ্রবর মহারাজ তিনিও এই অশান্তি জালে জড়াইয়া পড়িলেন। ধার্মিক রাজার প্রতি দয়াপরবশ হইয়া তখন,

অন্নপূর্ণা ভগবতী মূবতি ধরিয়া।
স্বপন কহিলা মাতা শিয়রে বসিয়া ॥
শুন রাজা কৃষ্ণচন্দ্র না করিহ ভয়।
এই মূর্তি পূজা কর দুঃখ হবে ক্ষয় ॥

* * *

সেই আজ্ঞা মত রাজা কৃষ্ণচন্দ্র রায়।
অন্নপূর্ণা পূজা করি তরিলা সে দায় ॥

তাহা হইলে দেখা গেল দেবীকে তাঁহার পূজা প্রচারের জন্য ভক্তের প্রতি অনুনয় বা ভীতি কোন কৌশলই প্রদর্শন করিতে হইল না এইখানেই অন্নদামঙ্গল কাব্যের মঙ্গলকাব্যগত একটি বিশেষ বৈশিষ্ট্যের অভাব।

ইহার পরই দেখি 'কৃষ্ণচন্দ্রের সভাবর্ণনা' অংশে রাজার বংশ মহিমা ও সভাসদ মহিমা কীর্তন। এই অংশে সেই যুগের কিছু ঐতিহাসিক নাম ও রাজসভার বর্ণনা প্রসঙ্গে যুগরুচির পরিচয় পাওয়া যায়। এইরূপে মঙ্গলকাব্যগত বৈশিষ্ট্য হারাইয়া কাব্যটি মহাকাব্যগত বৈশিষ্ট্যে সমুজ্জ্বল হইয়া উঠিয়াছে।

অতঃপর মঙ্গলকাব্যের প্রথানুযায়ী দেবী-সংক্রান্ত কিছু পৌরাণিক ও লৌকিক কাহিনীর সমাবেশ। শিব-দুর্গার বাস্তব গার্হস্থ্য চিত্র অঙ্কনে ভারতচন্দ্র মঙ্গলকাব্যের গতানুগতিক ভঙ্গীই অনুসরণ করিয়াছেন। কিন্তু অন্নদাদেবীর বর্ণনায় কোথায়ও ভক্তকে ভীতি প্রদর্শন করিয়া পূজা আদায়ের চেষ্টা দেখা যায় না। কাব্য-কাহিনীর ঘটনাগুলি শিব ও অন্নদাকে লইয়াই রচিত। সেখানে ভক্তের কোন উল্লেখ নাই। অবশেষে দেবী কিরূপে কৃষ্ণচন্দ্র রায়ের পূর্বপুরুষ ভবানন্দ মজুমদারের গৃহাভিমুখে যাত্রা করিলেন তাহার বর্ণনাতেই অন্নদামঙ্গল কাব্যের প্রথম খণ্ড সমাপ্ত হইয়াছে।

তাহা হইলে দেখা যাইতেছে যে, মঙ্গলকাব্যের প্রথানুযায়ী অন্নদামঙ্গলে দেবীর পূজককে নায়ক হিসাবে কাব্যের সর্বত্র স্থান দেওয়া হয় নাই। এমন কি এই কাব্যের নায়ক কে তাহাই নির্ধারণ করা যায় না। মনসামঙ্গল, চণ্ডীমঙ্গল, ধর্মমঙ্গল প্রভৃতি মঙ্গলকাব্যের নায়কগণ উজ্জ্বল চরিত্রের মহিমায় সর্বত্র বিরাজ করিতেছেন। কিন্তু অন্নদামঙ্গলে তাহা দেখিতে পাই না। ভারতচন্দ্র মঙ্গলকাব্যের গঠনগত বৈশিষ্ট্যকে অবলম্বন করিয়াছেন বটে, কিন্তু মঙ্গলকাব্যের কাহিনী-বর্ণনাগত বৈশিষ্ট্য তাঁহার কাব্যে পাওয়া যায় না। এই কাব্যের সর্বত্র সেই বিশেষ যুগরুচির প্রতিফলন ও হরিহোড় ঈশ্বরী পাটনীর ন্যায় কয়েকটি চরিত্রের মাধ্যমে বাঙ্গালী জাতির বিভিন্ন প্রকারের চারিত্রিক বৈশিষ্ট্য অঙ্কন করিয়া কাব্যটিকে তিনি মহাকাব্যের মর্যাদা দান করিয়াছেন। অবশ্য অন্নদামঙ্গলে মহাকাব্যোচিত সকল বৈশিষ্ট্যের সন্ধান মেলে না। এই কারণে ইহাকে একটি বিশুদ্ধ মহাকাব্যও বলা যায় না। মঙ্গলকাব্যের গঠনভঙ্গী লইয়া ইহা মহাকাব্যের ভাবগত বৈশিষ্ট্যে সমৃদ্ধ। এই কারণেই ভারতচন্দ্রের অন্নদামঙ্গল কাব্যকে ঠিকমত বিচার করিলে মঙ্গলকাব্য বলা যায় না। ইহাকে মঙ্গলজাতীয় মহাকাব্য বলাই অধিকতর যুক্তিযুক্ত।

**রাজসভার কবি :** মধ্যযুগের বাংলা সাহিত্যের কয়েকটি বিভিন্ন ধারা লক্ষিত হয়। মঙ্গলকাব্য এই বিভিন্ন ধারার অন্যতম। বাংলা সাহিত্যের একটি সুবিপুল সময়কাল ব্যাপিয়া এই মঙ্গলকাব্যের অবস্থান। এই সময়কালকে মূলতঃ তিনটি ভাগে ভাগ করা যায়। খ্রীষ্টীয় চতুর্দশ শতাব্দীকে মঙ্গলকাব্যের উদ্ভবযুগ বলিয়া অভিহিত করা যায়। দ্বিতীয় যুগের বিস্তৃতি খ্রীষ্টীয় পঞ্চদশ শতাব্দী হইতে ষোড়শ শতাব্দী পর্যন্ত। মঙ্গলকাব্যগত বৈশিষ্ট্য ও বর্ণনার ঔজ্জ্বল্যে এই যুগের মঙ্গলকাব্যগুলি একটি বিশিষ্টতা অর্জন করিয়াছে। এই যুগকে সৃজনযুগ বলিয়া অভিহিত করিলে তাহার পরবর্তী যুগকে মঙ্গলকাব্যের অন্তিমযুগ বলা যায়। এই যুগে মঙ্গলকাব্য তাহার রচনাব উদেশ্য বর্জিত হইয়া বিশুদ্ধ কাব্যরসে সিক্ত হইয়া রচনাগুলিকে কাব্যসৌন্দর্যে সমৃদ্ধ করিয়া তুলিয়াছে। এইজন্য এই যুগকে মঙ্গলকাব্যের ঐশ্বর্য যুগ বলিতেও বাধা নাই। অষ্টাদশ শতাব্দী পর্যন্ত এই যুগ বিস্তৃত।

এই সকল যুগের মঙ্গলকাব্যই একটি বিশেষ উদ্দেশ্য লইয়া বিশেষ একটি কাঠামোর ভিত্তিতে রচিত। মঙ্গলকাব্য conventional. সকল কবিই ঐ বিশেষ কাঠামোটিকে অবলম্বন করিয়া কাব্যের সূচনা করিয়াছেন। প্রায় সকল মঙ্গলকাব্যেই প্রধানত: চারিটি ভাগ লক্ষ্য করা যায় বন্দনা, গ্রন্থোৎপত্তির কারণ দেবখণ্ড ও নরখণ্ড। বন্দনা অংশে সকল পৌরাণিক দেবদেবীর স্তুতি করিয়া কাব্যকাহিনীর অন্তর্গত দেবতা বা দেবীর বন্দনাগান। 'গ্রন্থোৎপত্তির কারণে' দেখা যায় দেবীর স্বপ্নাদেশই কবিকে গ্রন্থরচনায় প্রেরণা জোগাইয়াছে। এই অংশেই কবি আপন বংশপরিচয়. জন্ম-তারিখ, আবাসস্থলের ।বরণ প্রদান করিয়াছেন। 'দেবখণ্ডের' আলোচ্য হইল সৃষ্টি রহস্য, দক্ষযজ্ঞের বর্ণনা, সতীর দেহত্যাগ, হিমালয়-গৃহে নররূপে জন্মলাভ, মদনভস্ম, উমার তপস্যা, বিবাহ, কৈলাসযাত্রা, শিব-গৌরী কোন্দল প্রভৃতি পৌবাণিক শিব-কাহিনী।

'নরখণ্ড'-এ মূল কাহিনীব বর্ণনা। স্বর্গের কোন দেবতা বা দেবী বিশেষ দেবতার পূজাপ্রচারোদ্দেশ্যে তৎকর্তৃক শাপভ্রষ্ট হইয়া মর্ত্যে আসেন। দেবী বা দেবমাহাত্ম্য প্রচার ও পূজা সমাপনান্তে তাঁহারা স্বর্গে ফিরিয়া যান। কাহিনীর নায়ক-নায়িকা শাপভ্রষ্ট হইয়া মর্ত্যে দেবতা বা দেবীর নিকট হইতে ছলে, বলে, কৌশলে কি করিয়া ঐ বিশেষ দেবতা আপনার পূজা গ্রহণ করেন তাহারই বর্ণনায় মূল কাহিনী অংশ সমৃদ্ধ।

মঙ্গলকাব্যের অন্যান্য বৈশিষ্ট্যের মধ্যে উল্লেখযোগ্য পাকপ্রণালীর বর্ণনা, নারীদিগের পতিনিন্দা, বিবাহাচার, বিশ্বকর্মার শিল্পকৃতির বিস্তৃত বর্ণনা, বাংলার

সদাগরগণের সমুদ্রযাত্রার বর্ণনা, নগর বর্ণনা, প্রহেলিকা বা ধাঁধা, যুদ্ধ বর্ণনা, দেবীর বৃদ্ধার বেশ ধারণ করিয়া নায়ক-নায়িকাকে ছলনা এবং মশান বা শ্মশান বর্ণনা। ভারতচন্দ্রের অন্নদামঙ্গলে এই বিশেষ কাঠামোর অনুসরণ লক্ষিত হইলেও মঙ্গলকাব্য রচনার চিরাগত উদ্দেশ্যের সন্ধান ইহাতে মিলে না। ইহার ভাবধারাও সম্পূর্ণ নূতন। কাব্য-রস সৃষ্টিই কবির মুখ্য উদ্দেশ্য ছিল। তাই তাঁহার মুখে শুনি—

"নূতন মঙ্গল আশে ভারত সরস ভাষে
রাজা কৃষ্ণচন্দ্রের আজ্ঞায়।"

ভারতচন্দ্র মহারাজ কৃষ্ণচন্দ্র রায়ের রাজসভাকবি ছিলেন। কাব্যরচনাকালে তিনি রাজা ও রাজসভাসদদের তুষ্টিবিধানের কর্তব্য বিস্মৃত হইতে পারেন নাই। উপরন্তু তিনি সমাজ ও যুগ সচেতন কবি। তাঁহার পূর্ববর্তী মঙ্গলকাব্য রচয়িতাগণ দেবনির্ভরতার প্রভাব এড়াইতে পারেন নাই। সেইজন্য তাঁহাদেব বর্ণিত নরনারী দৈবপ্রভাবিত। একমাত্র চাঁদসদাগব ব্যতীত অন্য কাহারও পুরুষকার লক্ষিত হয় না। দেবতাব কৃপাই তাঁহাদের একমাত্র অবলম্বন। ভারতচন্দ্রের কাব্যে তাঁহার ব্যতিক্রম না ঘটিলেও এখানে আমবা বাস্তব সচেতনতা লক্ষ্য করিয়া থাকি। দেবতার অপার কৃপা লাভ করিয়াও এখানে মানুষ বাস্তব জগৎকে ভুলিয়া যায় নাই। তাই ভারতচন্দ্রের অপূর্বসৃষ্টি ঈশ্বরী পাটনী দেবতার নিকট অযাচিত অনুগ্রহ লাভ করিয়াও বলে—

'আমার সন্তান যেন থাকে দুধে ভাতে।'

আপন কাব্যপ্রতিভা সম্বন্ধেও ভারতচন্দ্র যথেষ্ট সচেতন ছিলেন। তাই মঙ্গল-কাব্যের প্রথানুযায়ী দেবীর স্বপ্নাদেশে কাব্যবচনার ইঙ্গিত কাব্যের সূচনা দিয়াও তিনি বলিতেছেন—

"যা হোক তা হোক ভাষা, কাব্য রস লয়ে।"

তাঁহার কাব্য যে বসসিক্ত হইবে এ বিষয়ে তিনি নিঃসন্দেহ ছিলেন বলিয়াই তিনি এইরূপ মন্তব্য করিতে পারিয়াছেন। অন্যান্য মঙ্গলকবিরা কেহই একথা বলিতে পারেন নাই। কারণ বাঁধাধরা পথের বাহিরে আসিবার শক্তি বা সাহস কাহারও ছিল না। রাজসভাকবি ভারতচন্দ্র জানিতেন যে, শিক্ষিত ও রসজ্ঞ রাজসভাসদগণ তাঁহার কাব্যের রসাস্বাদন করিবেন। গতানুগতিক বর্ণনায় তাহাদের তৃপ্ত করা সম্ভবপর। আপন কবিত্বশক্তির উপর ভারতচন্দ্র যথেষ্ট আস্থাশীল ছিলেন, তাই তিনি নির্ভীক কণ্ঠে বলিতে পারিয়াছেন,

"নূতন মঙ্গল আশে ভারত সরস ভাষে
রাজা কৃষ্ণচন্দ্রের আজ্ঞায়।"

কৃষ্ণচন্দ্রের আজ্ঞাকে স্মরণের মণিকোঠায় রাখিয়া পুরাতন কাঠামোর আধারে নূতন রসসিক্ত করিয়া ভারতচন্দ্র তাঁহার মঙ্গলকাব্য রচনা করেন। তাই তাঁহার কাব্যে দেখি প্রথানুগত্যের প্রতি অস্বীকৃতি, নূতনের উদ্বোধন, যুগরুচির প্রতিফলন, সর্বপ্রথম নাগরিক জীবনের সার্থক চিত্রলিপি, শ্লেষকৌতুকপূর্ণ এক তির্যক দৃষ্টিভঙ্গির পরিস্ফুটন। সর্বোপরি যুক্ত হইয়াছে কবির সুগভীর পাণ্ডিত্য। ছন্দ-অলঙ্কারের বৈচিত্র্য ও মাধুর্য, বর্ণনার পারিপাট্য ও উজ্জ্বল চিত্ররূপ প্রতিফলনে সমৃদ্ধ অন্নদামঙ্গল কাব্য শিক্ষিত সমাজের বিশেষ আদরণীয় হইবার যোগ্যতা অর্জন করিয়াছে।

**রাজকণ্ঠের মণিমালা :** ভারতচন্দ্র মহারাজ কৃষ্ণচন্দ্রের রাজসভার কবি ছিলেন। তিনি মঙ্গলকাব্যধারার অন্তিম লগ্নের কবি। অতি সাধারণ বস্তুকে অসাধারণত্বের মহিমায় ভূষিত করা, বর্ণহীন একঘেঁয়েমির মধ্যে বিদ্যুৎঝলকের মত চমৎকৃতির সৃষ্টি একমাত্র সার্থক প্রতিভার পক্ষেই সম্ভব। ভারতচন্দ্র এই প্রতিভার যথার্থ অধিকারী ছিলেন। বাংলাসাহিত্যের প্রায় জন্মলগ্ন হইতেই মঙ্গলকাব্যের বিজয়াভিযান আরম্ভ হইয়াছে। কিন্তু অষ্টাদশ শতাব্দীতে সেই অভিযানের গৌরবের প্রায় সবটুকুই বিনষ্ট হইয়া গিয়াছিল। বিষয়বস্তু এবং বর্ণনারীতি এই উভয়ের কোন প্রকার বৈচিত্র্য না থাকায় জনচিত্তে মঙ্গলকাব্যের আর কোন আবেদন ছিল না। ভারতচন্দ্র তাঁহার অসাধারণ প্রতিভার দ্বারা বুঝিতে পারিয়াছিলেন যে, মঙ্গলকাব্যের গতানুগতিক এক ঘেঁয়েমিই বাঙ্গালীচিত্তে বিতৃষ্ণা জাগাইয়াছে। তাই তিনি তাঁহার সহজাত প্রতিভাস্পর্শে বাংলা সাহিত্যের এই মৃতপ্রায় শাখাটিকে সজীব করিয়া তুলিয়াছিলেন। পুরাতন কাব্যকাঠামোতে এমন কয়েকটি বৈশিষ্ট্য যুক্ত করিয়া দিয়াছিলেন যে, তাহা এই অন্তিমদশাপ্রাপ্ত কাব্যধারার মধ্যে নবপ্রাণ সঞ্চার করিয়াছিল। কবির অনন্যপূর্ব শিল্পচাতুর্য এই বৈশিষ্ট্যগুলির মধ্যে বিশেষ মাধুর্যরসের আবেদন আনিয়াছিল।

ভারতচন্দ্র তাঁহার কাব্যে পুরাতন বস্তুকে নূতন আধারে পরিবেশন করিয়াছেন। পুরাতন আধারের চিরপরিচিত সৌন্দর্য মানুষকে আর মুগ্ধ করিতে পারিতেছে না এই উপলব্ধির ভিত্তিতে তিনি নূতন আধার নির্মাণ করিয়া মঙ্গলকাব্যের জীর্ণ দেহে প্রাণসঞ্চার করিলেন। তাঁহার প্রতিভার আলোক স্পর্শে মঙ্গলকাব্য-প্রদীপের ম্লান আলোক উজ্জ্বল হইয়া উঠিল তিনি "নূতন" মঙ্গলকাব্য সৃষ্টি করিলেন। নূতন কাব্যের ভাষাও তাঁহার লেখনীস্পর্শে সরস হইয়া উঠিল—

"নূতন মঙ্গল আশে ভারত সরস ভাষে
রাজা কৃষ্ণচন্দ্রের আজ্ঞায় ॥"

ভারতচন্দ্র বুঝিয়াছিলেন যে সরস ভাষাই কাব্যের প্রাণ তাই,

পড়িয়াছি যেইমত লিখিবারে পারি।
কিন্তু সে সকল লোকে বুঝিবাবে ভারি ॥
না রবে প্রসাদগুণ না হবে রসাল।
অতএব কহি ভাষা যাবনী মিশাল ॥)

ভারতচন্দ্রের কাব্যে বন্দিতা দেবী মহারাজ কৃষ্ণচন্দ্রের বংশের প্রতি সবিশেষ অনুগ্রহপরায়ণা। সুতরাং এই দেবীর পূজার্চনা রাজসিকরূপেই হইবে তাহাতে আর সন্দেহ কি? বাজপূজ্যা দেবীর বন্দনাগানে ভারতচন্দ্রের ভাষা স্বভাবতঃই উজ্জ্বল ও আড়ম্বরপূর্ণ হইয়া উঠিয়াছে। ভারত শিব ও অন্নপূর্ণাকে সমসাময়িক-কালে মানবীয় রূপ প্রদান করিয়াছেন। তাই দেখি, অন্নপূর্ণার রূপবর্ণনা ও বিদ্যাসুন্দরের বিদ্যার রূপ বর্ণনাব পার্থক্য খুবই কম। (ভাবতচন্দ্রের কাব্যে নগর ও রাজসভার জীবনের ছাপ সুস্পষ্ট। ঐ জীবনের রুচি ও রূপেরই তিনি প্রধান কারবারী। নগব-জীবনেব প্রতিনিধি বলিয়াই ভাবতচন্দ্রের ভাষা এত মার্জিত এবং অলঙ্কারবহুল হইতে পারিয়াছে। তদুপবি সংস্কৃত ও ফার্সী ভাষায় কবির অসাধারণ পাণ্ডিত্য থাকায় তাঁহাব কাব্য শিল্পচাতুর্যেব উৎকৃষ্ট নিদর্শন হইবার যোগ্যতা অর্জন করিয়াছে। কিন্তু বলাই বাহুল্য তাঁহার কাব্যেব সহিত সাধারণ জীবনের যোগ অতি অল্প। কিন্তু তাঁহার শিল্পচাতুর্য এই সকল ত্রুটিকে ঢাকিয়া দিয়াছে।) ভারতচন্দ্রের শিল্পচাতুর্যের সামগ্রিক বিচারে বিদ্যাসুন্দর কাব্যকে আলোচনার অন্তর্ভুক্ত করিতে হয়। কারণ এই অংশেই কবির শিল্পদক্ষতার সর্বাপেক্ষা অধিক নিদর্শন পাওয়া যায়। কিন্তু এক্ষেত্রে সুস্পষ্ট কারণেই বিদ্যাসুন্দরকে আলোচনার বাহিবেই রাখিতে হইবে। তবে অন্নদামঙ্গলের প্রথম খণ্ডেও ভারতচন্দ্রেব ছন্দ, অলঙ্কার ও প্রবচনবহুল বাগ্‌ভঙ্গীর প্রচুর সমাবেশ লক্ষিত হয়। এই প্রসঙ্গে অন্নদামঙ্গল সম্পর্কে রবীন্দ্রনাথের মন্তব্যটি উল্লেখযোগ্য—"রাজসভাকবি রায়গুণাকরের অন্নদামঙ্গল গান, রাজকণ্ঠের মণিমালার মত যেমন তাহার উজ্জ্বলতা তেমনই তাহার কারুকলি।" বলা বাহুল্য কবির এই উক্তিকে আমরা অন্নদামঙ্গলের প্রথম খণ্ড সম্পর্কেই প্রযোজ্য বলিয়া মনে করি।

(ভারতচন্দ্রের শিল্পচাতুর্যের পরিচয় প্রসঙ্গে তাঁহার ছন্দোবদ্ধ এবং অলঙ্কারবহুল কাব্যধারার কথাই সর্বাগ্রে উল্লেখ করিতে হয়। ভারতচন্দ্রের পূর্বে বাংলাকাব্যে ছন্দ-বৈচিত্র্যের অভাব পরিলক্ষিত হয়। পয়ার, ত্রিপদী ছাড়া বাংলা কাব্য ইতিপূর্বে অন্য কোন ছন্দে রচিত হয় নাই। ফলে এই ছন্দ একঘেঁয়ে হইয়া

পড়িয়াছিল। ভারতচন্দ্র তাঁহার কাব্যকে সরস করিবার জন্য ছন্দে বৈচিত্র্য আনিলেন। ভাবানুযায়ী ছন্দ-নির্বাচনেই যে তিনি শুধু কৃতিত্ব দেখাইয়াছেন এমন নয়, এই ছন্দকে তিনি সার্থক শব্দ-সমষ্টির মধ্য দিয়া প্রবাহিত করিয়াছেন। তাঁহার শব্দ নির্বাচন বা শব্দলীলা তাঁহার অসাধারণ পাণ্ডিত্যেরই ফলশ্রুতি। তৎসম, অর্ধতৎসম, তদ্ভব, দেশী এবং বিদেশী এই সব রকমের শব্দই তাঁহার কাব্যে ব্যবহৃত হইয়াছে।

সতীর দেহত্যাগের সংবাদে বিচলিত শিব দক্ষালয়ে যাত্রা করিয়াছেন। তাঁহার বিষাদ-ক্ষুব্ধচিত্তের সম্যক প্রকাশ ঘটাইবার জন্য কবি সংস্কৃত ভুজঙ্গ-প্রয়াত ছন্দের আশ্রয় গ্রহণ করিয়াছেন,

মহারুদ্ররূপে মহাদেব সাজে।
ভভম্ভম্ ভভম্ভম্ শিঙ্গা ঘোর বাজে॥
লটাপট্ট জটাজূট্ট সংঘট্ট গঙ্গা।
ছলচ্ছল্ টলট্টল্ কলক্কল্ তরঙ্গা॥

শব্দের ঘনঘটা মহাদেবের রুদ্ররূপটিকে অতি সুন্দররূপে ফুটাইয়া তুলিয়াছে।

ভূতপ্রেতগণ দক্ষযজ্ঞনাশে মাতিয়া উঠিয়াছে। তাহাদের উন্মত্ত কলরোল কবি তূণক ছন্দের মাধ্যমে ফুটাইয়া তুলিয়াছেন,

ভূতনাথ ভূতসাথ দক্ষযজ্ঞ নাশিছে।
যক্ষ রক্ষ লক্ষ লক্ষ অট্ট অট্ট হাসিছে॥
প্রেতভাগ সানুরাগ ঝম্প ঝম্প ঝাপিছে।
ঘোর রোল গণ্ডগোল চৌদ্দ লোক কাঁপিছে॥

এই সকল ছন্দ যেমন ভাবানুযায়ী সার্থক হইয়াছে তেমনি উহাতে ব্যবহৃত শব্দাবলী প্রয়োগনৈপুণ্যে অতিশয় অর্থবহ হইয়া উঠিয়াছে। প্রথম উদাহরণে গঙ্গার তরঙ্গভঙ্গলীলা এবং দ্বিতীয় উদাহরণে ভূতপ্রেতগণের নৃত্যের উন্মত্ততা যেন উপযোগী রাগিণীতে ধ্বনিত হইয়া উঠিয়াছে। ধ্বন্যাত্মক শব্দ-ব্যবহারে ভারতচন্দ্রের অসাধারণ কৃতিত্ব ছিল। দেবী অন্নদা শিবকে অন্নদান করিতেছেন, ভোজনের আনন্দে শিব মাতিয়া উঠিয়াছেন,

পঞ্চমুখে শিব খাবেন কত।
পূরেন উদর সাদের মত॥
পায়সপয়োধি সপসপিয়া।
পিষ্টক পর্ব্বত কচমচিয়া॥

চুহু চুহু চুহু চুষ্য চুষিয়া ॥
কচর মচর চর্ব্ব্য চিবিয়া ॥
লিহ লিহ জিহে লেহ্য লেহিয়া।
চুমুকে চক চক পেয় পিয়া ॥

একাবলী ছন্দে রচিত এই বর্ণনাটির অন্য গুণ না থাকিলেও ভাবানুযায়ী সার্থক হইয়াছে বলিতেই হইবে।

অন্নদামঙ্গলের প্রথম খণ্ডে এমন কতকগুলি কবিতা দেখিতে পাওয়া যায়, ভাবে ও বর্ণনার গুণে যেগুলি গীতিকবিতার পর্যায়ে উন্নীত হইয়াছে। এই কবিতাগুলিতে কবির-আত্মগত তন্ময় ভাব স্বভাবতই পাঠকের মনে গভীর আবেগের সৃষ্টি করে। কয়েকটি উদাহরণের সাহায্যে মন্তব্যটির সত্যতা প্রতিষ্ঠিত করা যাইতে পারে। কৈলাসের বর্ণনা প্রসঙ্গে কবি বলিয়াছেন—

কৈলাস ভূধর অতি মনোহর
কোটি শশী পরকাশ
গন্ধর্ব্ব কিন্নর যক্ষ বিদ্যাধর
অপ্সরগণের বাস ॥

*  *  *  *

তরু নানা জাতি লতা নানা ভাতি
ফুলে ফুলে বিকসিত।
বিবিধ বিহঙ্গ বিবিধ ভুজঙ্গ
নানা পশু সুশোভিত ॥
অতি উচ্চতরে শিখরে শিখরে
সিংহ সিংহনাদ করে।
কোকিল হুঙ্কারে ভ্রমর ঝঙ্কারে
মুনির মানস হরে ॥

অথবা, 'অন্নপূর্ণার অধিষ্ঠান' কবিতায়—

কলকোকিল অলিকুল বকুলফুলে
বসিলা অন্নপূর্ণা মনিদেউলে।
কমল পরিমল লয়ে শীতল জল
পবনে ঢলঢল উছলে কুলে ॥

অন্যত্র,

ঘরে ঘরে নানা যন্ত্রে বসন্তের গান।
সঙ্গে ছয় রাগিণী বসন্ত মূর্তিমান্॥
শুষ্ক তরু শুষ্ক লতা রঙ্গেতে মুঞ্জরে
মঞ্জরীতে মুকুল আকুল মন করে॥

অথবা সেই প্রসিদ্ধ "অন্নদার ভবানন্দভবনে যাত্রা" কবিতা। এই কবিতাটিতে জগজ্জননী ও সন্তানের মধুর রহস্যপূর্ণ সংলাপে ভারতচন্দ্র যেন তাহার পাণ্ডিত্যের কৃত্রিমতার আবরণখানি ফেলিয়া দিয়া মাতৃস্নেহভিক্ষু সনাতন বাঙ্গালী সন্তানে পরিণত হইয়াছেন। তাঁহার কাব্যে যে জীবন-রসের একেবারে অসদ্ভাব নাই তাহা এই কবিতাটিতে বিশেষভাবে ব্যক্ত হইয়াছে। বিশেষ করিয়া 'আমার সন্তান যেন থাকে দুধে ভাতে' পাটনীর এই উক্তির মধ্য দিয়া ভারতচন্দ্র ঐ যুগের বাঙ্গালী-হৃদয়ের কামনাকে ব্যক্ত করিয়াছেন।

ভারতচন্দ্র তাঁহার কাব্যে বিভিন্ন প্রকারের অলঙ্কার প্রয়োগ করিয়াছেন। তন্মধ্যে অনুপ্রাস, যমক, উপমা, শ্লেষ, রূপক, ব্যাজস্তুতি, ব্যতিরেক, উৎপ্রেক্ষা, অর্থান্তরন্যাস, অসঙ্গতি ও স্বভাবোক্তি অলঙ্কারই বিশেষভাবে উল্লেখযোগ্য। তবে বিদ্যাসুন্দর কাব্যেই কবির অলঙ্কার প্রয়োগের সমধিক কৃতিত্ব লক্ষ্য করা যায়। উদাহরণস্বরূপ অন্নদামঙ্গলের প্রথম খণ্ড হইতে শ্লেষ ও ব্যাজস্তুতি অলঙ্কারের দুইটি বিশিষ্ট উদাহরণ উদ্ধৃত করা যাইতেছে।

শ্লেষ :

অতি বড় বৃদ্ধ পতি সিদ্ধিতে নিপুণ।
কোন গুণ নাহি তাঁর কপালে আগুন॥
কুকথায় পঞ্চমুখ কণ্ঠভরা বিষ।
কেবল আমার সঙ্গে দ্বন্দ্ব অহর্নিশ॥

সভাজন শুন জামাতার গুণ
বয়সে বাপের বড়।
কোন গুণ নাই যেথা সেথা ঠাঁই
সিদ্ধিতে নিপুণ দড়॥

ভারতচন্দ্রের অলঙ্কার-প্রয়োগনৈপুণ্য এত সার্থক যে, বাংলা অলঙ্কার গ্রন্থসমূহে ভারতচন্দ্রের কাব্য হইতে নানা প্রকারের অলঙ্কারের নমুনা উদ্ধৃত হইয়া থাকে।

ভারতচন্দ্রের কতকগুলি উক্তি এখনও প্রবচন হিসাবে ব্যবহৃত হইয়া থাকে। কিন্তু বিদ্যাসুন্দর অংশেই এই ব্যবহার বেশী দেখা যায়।

ভারতচন্দ্রের কাব্যের সকল ক্ষেত্রে কৌতুকপ্রিয়তা ও এক বিশেষ্ তির্যক দৃষ্টিভঙ্গি পরিলক্ষিত হয়। কিন্তু অন্নদামঙ্গলের প্রথম খণ্ডে এই বৈশিষ্ট্য খুব বেশী পরিদৃষ্ট হয় না। অন্নদামঙ্গলের প্রথম খণ্ডে 'শিববিবাহ', 'কন্দল ও শিবনিন্দা,' 'শিবেব মোহন বেশ,' 'হরগৌরীর বিবাদ সূচনা,' 'হরগৌরী-কন্দল' প্রভৃতি কয়েকটি কবিতায় ভারতচন্দ্রের কৌতুকপ্রিয়তার পরিচয় পাওয়া যায়।

এইরূপে বিচিত্র রসে ও অলঙ্করণে ভারতচন্দ্রের অন্নদামঙ্গল এত উজ্জ্বল ও শোভাময় হইয়া উঠিয়াছে যে, রসজ্ঞ সমালোচক যে ইহাকে রাজকণ্ঠের মণিমালার সঙ্গে তুলনা করিবেন তাহাতে আর আশ্চর্য কি ?

**দেবচরিত্রের মহিমা তথা মনুষ্য চরিত্র :** দেব মাহাত্ম্যমূলক আখ্যান-কাব্যই মঙ্গলকাব্য। স্বর্গ হইতে মর্ত্যে দেবগণের আগমন এবং মর্ত্যে তাঁহাদের মহিমা বিস্তারের কাহিনী ভক্তিগদগদ চিত্তে বর্ণিত হইয়াছে এবং মহারাজ কৃষ্ণচন্দ্রের বংশধারার উপর দেবীর অপার করুণা বর্ষণের কথাও বলা হইয়াছে। কাজেই অন্নদামঙ্গলকাব্যে মঙ্গলকাব্য রচনার সর্ত উপেক্ষিত হইয়াছে এমন কথা বলা যায় না। কিন্তু একটু লক্ষ্য করিলেই দেখা যাইবে যে, ভারতচন্দ্র মঙ্গলকাব্যের কাঠামোকে তাঁহার কাব্যেব মাধ্যম হিসাবে ব্যবহার করিয়াছেন মাত্র। তাঁহার উদ্দেশ্য ছিল সম্পূর্ণ স্বতন্ত্র। মঙ্গলকাব্য যে দীর্ঘকালের একঘেঁয়েমিতে বিস্বাদ হইয়া গিয়াছিল তাহা ভারতচন্দ্র বুঝিতে পারিয়াছিলেন। পারিয়াছিলেন বলিয়াই তিনি 'সরস' ভাষায় 'নূতন মঙ্গল' রচনায় আত্মনিয়োগ করিয়াছিলেন।

ভারতচন্দ্র ছিলেন রাজদরবারের কবি। মুখ্যত: মহারাজ কৃষ্ণচন্দ্র এবং তাঁহার দরবারের মনোরঞ্জনের দায়িত্ব ভারতচন্দ্র তাঁহার কাব্যের মধ্য দিয়া পালন করিয়াছেন। কৃষ্ণচন্দ্রের রাজসভা যাঁহারা আলোকিত করিতেন জীবনের কোন কিছুরই প্রতি তাঁহাদের আস্থা ছিল বলিয়া মনে হয় না। দেবদেবীর প্রতি তাঁহাদের ভক্তি কতটা ছিল তাহা সহজেই অনুমেয়। রাজসভার অনুগৃহীত কবির পক্ষে রাজা এবং তাঁহার সভাসদদের মনোরঞ্জন না করিয়া উপায় ছিল না। দেবদেবীর প্রতি সরল হৃদয়ের অকুণ্ঠ ভক্তি নিবেদন করিয়া যে লম্পট প্রকৃতির ব্যক্তিদের মনোরঞ্জন করা যায় না তাহা আশা করি ব্যাখ্যার অপেক্ষা করে না।

ভারতচন্দ্র মুখ্যত: তাঁহার আশ্রয়দাতা মহারাজ কৃষ্ণচন্দ্রের মনোরঞ্জনের দিকে তাঁহার দৃষ্টি নিবদ্ধ রাখিয়াছিলেন। তাহার কাব্যে যে দেবীর বন্দনা

গান গীত হইয়াছে সেই দেবী মহারাজ কৃষ্ণচন্দ্রের প্রতি সবিশেষ অনুগ্রহ-পরায়ণা। মহারাজ সেই দেবীর পূজার্চনার রাজসিক ব্যবস্থাই করিয়া থাকেন। এইরূপ দেবীর বন্দনা গানে ভারতচন্দ্রের ভাষা যে স্বভাবতই উজ্জ্বল ও আড়ম্বরপূর্ণ হইবে তাহাতে আর সন্দেহ কি? ভারতচন্দ্রের শিব ও অন্নপূর্ণা ঐ যুগের মানবিক বেশ ধারণ করিয়াছেন। তাই দেখি, অন্নপূর্ণার রূপবর্ণনা ও বিদ্যাসুন্দরের বিদ্যার রূপবর্ণনার পার্থক্য অতি অল্পই। প্রসঙ্গক্রমে আমরা বড়ু চণ্ডীদাসের 'শ্রীকৃষ্ণকীর্তন'-এর কথা উল্লেখ করিতে পারি। রাধা ও কৃষ্ণের পবিত্র প্রেমলীলাকে অবলম্বন করিয়া উক্ত কাব্যে যে ভাবে মানুষের আদি রিপুর চর্চা করা হইয়াছে তাহাতে দেবভক্তি কি পরিমাণ ছিল তাহা সহজেই অনুমেয়। শ্রীকৃষ্ণকীর্তন পল্লী বাংলার আসরে শ্রোতাদের মনোরঞ্জনের উদ্দেশ্যে ধামালীরূপে গীত হইত। ভারতচন্দ্রের বিদ্যাসুন্দর কাব্য শ্রীকৃষ্ণ-কীর্তনের উন্নত সংস্করণ মাত্র। আসলে দেবতার প্রতি ভক্তি-নিবেদন, জনগণের মঙ্গলের উদ্দেশ্যে পবিত্র 'মঙ্গল' সঙ্গীত পরিবেশন প্রভৃতির মাধ্যমের দণ্ড ধরিয়া ভারতচন্দ্র রাজা এবং রাজানুচরবর্গের বিভিন্ন প্রবৃত্তিকে চেতাইয়া তুলিতে চাহিয়াছেন। ফলে তিনি যে সব দেবচরিত্র অঙ্কন করিয়াছেন তাহাতে মনুষ্যচরিত্রের প্রতিভাস অত্যন্ত সুস্পষ্ট। বৃদ্ধ বর দেখিয়া মেনকার যে বিলাপ এবং নারদকে গালাগালি করা তাহাতে দেবচরিত্রের মহিমা কোথায়? শিবের শ্লথ চরিত্র লইয়া গৌরীর ঠাট্টা, বরবেশী বুড়া শিবের উলঙ্গ মূর্তি দেখিয়া নারীদের মধ্যে আলোড়ন, অন্নদার জরতী বেশ প্রভৃতি চিত্রগুলিতে অলৌকিক স্বর্গধামের মহিমা অন্বেষণ বৃথা। ঈশ্বরী পাটনী তো অন্নদামঙ্গলের সার্থক মনুষ্যচরিত্র। ভারতচন্দ্রের কাব্য রচনার উদ্দেশ্য অবগত হইলেই আমরা বুঝিতে পারি যে, দেবলীলার পটভূমিকায় মরজগতের কাহিনী বিস্তারই ছিল তাহার মুখ্য উদ্দেশ্য। কাজেই তাঁহার কাব্যে দেবচরিত্রের মহিমা অপেক্ষা মনুষ্যচরিত্রই যে অধিকতর সজীব হইবে তাহাতে সন্দেহ কোথায়!

**মঙ্গলকাব্যের ভক্তিগত প্রেরণা:** (অন্নদামঙ্গলকাব্য রচনা করিতে গিয়া ভারতচন্দ্র অবশ্যই এই কাব্যধারার অতীত যুগের দিকে দৃষ্টিনিক্ষেপ করিয়াছিলেন। নূতন বিষয়বস্তুর অবতারণা করিয়া ই কাব্যধারায় যে নূতনত্বের প্রবর্তন করা সম্ভব নয় তাহা তাঁহার মত শিল্পসচেতন কবির দৃষ্টি এড়ায় নাই।) যে ভক্তিমূলক মনোভাব হইতে মঙ্গলকাব্যের উৎপত্তি সেই ভক্তির স্রোত যে বহুকাল পূর্বেই শুরু হইয়া গিয়াছিল তাহাও তিনি বুঝিতে পারিয়াছিলেন।

তাই অন্নদামঙ্গলে শিল্পসুষমার চমৎকৃতির দ্বারা তিনি বিষয়বস্তুর একঘেঁয়েমির ক্ষতিপূরণ করিতে চাহিয়াছিলেন।

দেবমাহাত্ম্যমূলক আখ্যানকাব্যই মঙ্গলকাব্য। মঙ্গলকাব্যে স্বর্গ হইতে মর্ত্যে দেবগণের আগমন এবং মর্ত্যে তাঁহাদের মহিমাবিস্তারের কাহিনী ভক্তিগদ্‌গদ চিত্তে বর্ণিত হইয়া থাকে। ভারতচন্দ্রের অন্নদামঙ্গল কাব্যে দেবী অন্নদার মাহাত্ম্য বর্ণিত হইয়াছে এবং মহারাজ কৃষ্ণচন্দ্রের বংশধারার উপর দেবীর অপার করুণাবর্ষণের কথাও বলা হইয়াছে। কাজেই অন্নদামঙ্গল কাব্যে মঙ্গলকাব্য রচনার সর্ত উপেক্ষিত হইয়াছে এমন কথা বলা যায় না। কিন্তু একটু লক্ষ্য করিলেই দেখা যাইবে যে, ভারতচন্দ্র মঙ্গলকাব্যের কাঠামোকে তাঁহার কাব্যের মাধ্যম হিসাবে ব্যবহার করিয়াছেন মাত্র। তাঁহার উদ্দেশ্য ছিল সম্পূর্ণ স্বতন্ত্র। মঙ্গলকাব্য দীর্ঘকালের একঘেঁয়েমিতে বিস্বাদ হইয়া গিয়াছিল বলিয়াই তিনি 'সরস' ভাষায় 'নূতন মঙ্গল' রচনায় আত্মনিয়োগ করিয়াছিলেন।

(ভারতচন্দ্র ছিলেন রাজদরবারের কবি। মুখ্যতঃ মহারাজ কৃষ্ণচন্দ্র এবং তাঁহার দরবারের মনোরঞ্জনের দায়িত্ব ভাবতচন্দ্র তাঁহার কাব্যের মধ্য দিয়া পালন করিয়াছেন।) কৃষ্ণচন্দ্রের রাজসভা যাঁহারা আলোকিত করিতেন জীবনের কোন কিছুরই প্রতি তাঁহাদের ভক্তি কতটা ছিল তাহা সহজেই অনুমেয়। (রাজসভার অনুগৃহীত কবির পক্ষে রাজা এবং তাঁহার সভাসদদের মনোরঞ্জন না করিয়া উপায় ছিল না।) দেবদেবীর প্রতি সরল হৃদয়ের অকুণ্ঠ ভক্তি নিবেদন করিয়া যে লম্পট প্রকৃতির ব্যক্তিদের মনোরঞ্জন করা যায় না তাহা আশা করি ব্যাখ্যার অপেক্ষা করে না।

ভারতচন্দ্র তাঁহার আশ্রয়দাতা মহারাজ কৃষ্ণচন্দ্রের মনোরঞ্জনের দিকে মুখ্যতঃ তাঁহার দৃষ্টি নিবদ্ধ রাখিয়াছিলেন। তাঁহার কাব্যে যে দেবীর বন্দনা গীত হইয়াছে সেই দেবী মহারাজ কৃষ্ণচন্দ্রের প্রতি সবিশেষ অনুগ্রহপরায়ণা। মহারাজ সেই পূজার্চনার রাজসিক ব্যবস্থাই করিয়া থাকেন। এইরূপ দেবীর বন্দনাগানে ভারতচন্দ্রের ভাষা যে স্বভাবতই উজ্জ্বল ও আড়ম্বরপূর্ণ হইবে তাহাতে আর সন্দেহ কি? ভারতচন্দ্রের শিব ও অন্নপূর্ণা ঐ যুগের মানবিক বেশ ধারণ করিয়াছেন। তাই দেখি, অন্নপূর্ণার রূপবর্ণনা ও বিদ্যাসুন্দরের বিদ্যার রূপবর্ণনার পার্থক্য অতি অল্পই। প্রসঙ্গক্রমে আমরা বড়ু চণ্ডীদাসের 'শ্রীকৃষ্ণকীর্তন'-এর কথা উল্লেখ করিতে পারি। রাধা ও কৃষ্ণের পবিত্র প্রেমলীলাকে অবলম্বন করিয়া উক্ত কাব্যে যেভাবে মানুষের আদি রিপুর চর্চা করা হইয়াছে তাহাতে দেবভক্তি

কি পরিমাণ ছিল তাহা সহজেই অনুমেয়। আসলে দেবতার প্রতি ভক্তি-নিবেদন, জনগণের মঙ্গলের উদ্দেশ্য পবিত্র 'মঙ্গল' সঙ্গীত পরিবেশন প্রভৃতি মাধ্যমের দণ্ড ধরিয়া ভারতচন্দ্র রাজা এবং রাজানুচরবর্গের বিভিন্ন প্রবৃত্তিকে চেতাইয়া তুলিতে চাহিয়াছেন। ফলে তিনি যে সব দেবচরিত্র অঙ্কন করিয়াছেন তাহাতে মনুষ্যচরিত্রের প্রতিভাস অত্যন্ত সুস্পষ্ট। বৃদ্ধ বর দেখিয়া মেনকার যে বিলাপ এবং নারদকে গালাগালি তাহাতে দেবচরিত্রের মহিমা কোথায়? শিবের শ্লথ চরিত্র লইয়া গৌরীর ঠাট্টা, বরবেশী বুড়া শিবের উলঙ্গ মূর্তি দেখিয়া নারীদের মধ্যে আলোড়ন, অন্নদার জরতীবেশ প্রভৃতি চিত্রগুলিতে অলৌকিক স্বর্গধামের মহিমা অন্বেষণ বৃথা। ঈশ্বরী পাটনী তো অন্নদামঙ্গলের সার্থক মনুষ্যচরিত্র। ভাবতচন্দ্রের কাব্যরচনার উদ্দেশ্য অবগত হইলেই আমরা বুঝিতে পারি যে, দেবলীলাব পটভূমিকায় মরজগতের কাহিনী-বিস্তারই ছিল তাহার মুখ্য উদ্দেশ্য। কাজেই তাঁহার কাব্যে দেবচরিত্রের মহিমা অপেক্ষা মনুষ্যচরিত্রই যে অধিকতর সজীব হইবে তাহাতে সন্দেহ কোথায়!

(এই সজীবতা আরও স্পষ্ট হইয়া উঠিয়াছে কবির সার্থক শিল্পপ্রতিভার গুণে। একেতো তিনি সহজাত শিল্পনৈপুণ্যের অধিকারী ছিলেন তদুপরি সংস্কৃত এবং ফাবসীভাষায় তাঁহার অসাধারণ ব্যুৎপত্তি তাঁহাব কাব্যকে সবিশেষ রসাল করিয়া তুলিয়াছে। তাঁহার কৌতুকপ্রিয়তা, তির্যক দৃষ্টিভঙ্গি, 'যাবনী মিশাল' ভাষা, ছন্দ ও অলঙ্কাবেব প্রয়োগ তাঁহার কাব্যকে অসাধারণ শিল্পমণ্ডিত করিয়া তুলিয়াছে।) ভারতচন্দ্রের যুগের জনসাধারণ মঙ্গলকাব্যের দেবমাহাত্ম্যের প্রতি বিশেষ শ্রদ্ধাবান ছিল না। ভাবতচন্দ্র সম্পর্কেও এই একই কথা প্রযোজ্য। তদুপরি তাঁহার কাব্য মনোরম শিল্পসুষমায় মণ্ডিত বলিয়া তাহাতে মঙ্গলকাব্যের ভক্তিগত প্রেরণার দিকটা পাঠকের দৃষ্টি একেবারেই এড়াইয়া যায়।

**ঈশ্বরী পাটনী:** অন্নদাতা প্রভু কৃষ্ণচন্দ্রের পূর্বপুরুষ ভবানন্দ মজুমদারকে দেবী অন্নদা কিভাবে অনুগৃহীত করিয়াছিলেন তাহাই অন্নদামঙ্গল কাব্যের মুখ্য বর্ণনীয় বিষয়। মর্ত্যধামে স্বীয় পূজা-প্রচারের উদ্দেশ্যে দেবী প্রথমে অভিশাপগ্রস্ত কুবের-অনুচর বসুন্ধরের মর্ত্য-সংস্করণ হরিহোডের ঘরে গেলেন। কিন্তু শেষ পর্যন্ত হরিহোড়ের গৃহে তিষ্ঠিতে না পারিয়া দেবী গঙ্গা পার হইয়া ভবানন্দ মজুমদারের গৃহে যাইতে মনস্থ করিলেন। এতদুদ্দেশ্যে তিনি গঙ্গাতীরে উপস্থিত হইয়া পাটনীকে গঙ্গা পার করিয়া দিতে আদেশ দিলেন। সেই পাটনীর নাম ঈশ্বরী। পরমা সুন্দরী কুলবধূকে একা দেখিয়া ঈশ্বরী পাটনী বিস্মিত হইল। তাই

সে সসম্মানে সেই রমণীকে কিছু জিজ্ঞাসাবাদ করিল। ঈশ্বরী পাটনী জানিত না যে, স্বয়ং জগদীশ্বরী আজ তাহাকে কৃপা করিতে আসিয়াছেন। অতঃপর আরম্ভ হইল সন্তানের সঙ্গে জগজ্জননীর মধুর রহস্যালাপ। সমগ্র অন্নদামঙ্গল কাব্যের মধ্যে এই অংশটিকে উজ্জ্বলতম রত্ন বলিয়া অভিহিত করিতে হয়। রাজসভার চাতুর্য ও কৃত্রিমতা পরিহার করিয়া ভারতচন্দ্র এখানে জননীর নিকট স্নেহভিক্ষু সন্তানের মধ্য দিয়া বাঙ্গালী চরিত্রের শাশ্বত বৈশিষ্ট্যটি ফুটাইয়া তুলিয়াছেন। সেঁউতি সোনায় পরিণত হওয়ায় পাটনী বুঝিতে পারিল,

এ ত মেয়ে মেয়ে নয় দেবতা নিশ্চয় ॥

দেবী তীরে নামিয়া গজ গমনে পূর্বমুখে চলিতে লাগিলেন। তখন,

সেঁউতি লইয়া কক্ষে চলিল পাটুনী।
পিছে দেখি তারে দেবী ফিরিলা আপনি ॥

পাটনীর চক্ষে তখন জলধারা। দুই হাত জোড় করিয়া সে কহিতে লাগিল,

সভয়ে পাটুনী কহে চক্ষে বহে জল।
দিয়াছ যে পরিচয় সে বুঝিনু ছল ॥
হের দেখি সেঁউতীতে থুয়েছিল পদ।
কাঠের সেউঁতী মোর হৈলা অষ্টাপদ ॥
ইহাতে বুঝিনু তুমি দেবতা নিশ্চয়।
দয়ায় দিয়াছ দেখা দেহ পরিচয় ॥
তপ জপ জানি নাহি ধ্যান জ্ঞান আর।
তবে যে দিয়াছ দেখা দয়া সে তোমার ॥

দেবী ইতিপূর্বে পাটনীকে রহস্যচ্ছলে যে পরিচয় দিয়াছিলেন মূর্খ পাটনী তাহা কেমন করিয়া বুঝিবে? দেবী তখন পাটনীকে তাঁহার পরিচয় খুলিয়া বলিলেন এবং তাহাকে

বর মাগো মনোনীত যাহ চাহ দিব ॥

ধন, জন, রাজ্যপাট যাহা খুসী পাটনী চাহিতে পারে। কালকেতুকে এই দেবীই এঁকুশ ঘড়া সুবর্ণ মোহর দিয়াছিলেন। ঈশ্বরী পাটনী ইচ্ছা করিলে তাহার চেয়ে আরও অনেক বেশী কিছু চাহিয়া লইতে পারিত। কিন্তু ঈশ্বরী পাটনীর আবেদন অতি অকিঞ্চিৎকর :

প্রণমিয়া পাটুনী কহিছে যোড় হাতে।
আমার সন্তান যেন থাকে দুধে ভাতে ॥

গঙ্গা নামে সতা তার তরঙ্গ এমনি[১]।
জীবনস্বরূপা সে স্বামীর শিরোমণি[২] ॥
ভূত নাচাইয়া পতি ফেরে ঘরে ঘরে[৩]।
না মরে পাষাণ বাপ দিলা হেন বরে[৪] ॥
অভিমানে সমুদ্রেতে ঝাঁপ দিলা ভাই[৫]।
যে মোরে আপনা ভাবে তারি ঘরে যাই ॥
পাটুনী বলিছে আমি বুঝিনু সকল।
যেখানে কুলীন জাতি সেখানে কন্দল ॥
শীঘ্র আসি নায়ে চড় দিবা কিবা বল।
দেবী কন দিব আগে পারে লয়ে চল ॥
যার নামে পাব কবে ভবপারাবার।
ভাল ভাগ্য পাটুনী তাহাবে করে পার ॥
বসিলা নায়ের বাড়ে[৬] নামাইয়া পদ।
কিবা শোভা নদীতে ফুটিল কোকনদ ॥
পাটুনী বলিছে মা গো বৈস ভাল হয়ে।
পায়ে ধরি কি জানি কুমীরে যাবে লয়ে ॥

১-২। মহাদেবের জটায় গঙ্গা অধিষ্ঠান করেন। তিনি মহাদেবের খুবই প্রিয়। পাটুনী মনে করিল যে, অন্নপূর্ণার গঙ্গা নামে এক সতীন আছে। স্বামী এই সতীনকেই বেশী ভালবাসেন।

৩। মহাদেবের অপর নাম ভূতনাথ বা প্রমথেশ। ভূতপ্রেত তাঁহার সঙ্গী। পাটুনী মনে করিল যে, অন্নপূর্ণার স্বামী বাজে সঙ্গী সাথী নিয়া ঘুরিয়া বেড়ান।

৪। অন্নপূর্ণার পিতা গিরিরাজ হিমালয়। পাটুনী মনে করিল যে, অন্নপূর্ণার নির্দয় পিতা এইরূপ স্বামীর হাতে তাঁহাকে অর্পণ করিয়াছেন।

৫। পর্বতের পূর্বে ডানা ছিল। তাহারা ইচ্ছামত উড়িতে পারিত। কিন্তু উড়িয়া গিয়া যেখানে তাহারা বসিত সেখানকার প্রভূত ক্ষতি সাধিত হইত। ইন্দ্র তাই পর্বতদের পাখা কাটিয়া দিয়াছিলেন। হিমালয়ের পুত্র মৈনাক ইন্দ্রের হাত হইতে আত্মরক্ষা করিবার জন্য সমুদ্রে ঝাঁপাইয়া পড়িয়াছিল। পাটুনী মনে করিল, বোনের কষ্ট সহ্য করিতে না পারিয়া অন্নপূর্ণার ভাই সমুদ্রে ঝাঁপ দিয়াছিল।

৬। বাহিরে।

ভবানী কহেন তোর নায়ে ভরা জল।
আলতা ধুইবে পদ কোথা থুব বল ॥
পাটুনী বলিছে মা গো শুন নিবেদন।
সেঁউতী উপরে রাখ ও রাঙ্গা চরণ ॥
পাটুনীর বাক্যে মাতা হাসিয়া অন্তরে।
রাখিলা দুখানি পদ সেঁউতী উপরে ॥
বিধি বিষ্ণু ইন্দ্র চন্দ্র যে পদ ধেয়ায়।
হৃদে ধরি ভূতনাথ ভূতলে লুটায় ॥
সে পদ রাখিলা দেবী সেঁউতী উপরে।
তাঁর ইচ্ছা বিনা ইথে কি তপ সঞ্চরে ॥
সেঁউতীতে পদ দেবী রাখিতে রাখিতে।
সেঁউতি হইল সোনা দেখিতে দেখিতে ॥
সোনার সেঁউতী দেখি পাটুনীর ভয়।
এ ত মেয়ে মেয়ে নয় দেবতা নিশ্চয় ॥
তীরে উত্তরিলা তরি তারা উত্তরিলা।
পূর্ব্বমুখে সুখে গজগমনে চলিলা ॥
সেঁউতী লইয়া কক্ষে চলিল পাটুনী।
পিছে দেখি তারে দেবী ফিরিলা আপনি ॥
সভয়ে পাটুনী কহে চক্ষে বহে জল।
দিয়াছ যে পরিচয় সে বুঝিনু ছল ॥
হের দেখ সেঁউতীতে থুয়েছিলা পদ।
কাঠের সেঁউতী মোর হৈলা অষ্টাপদ[১] ॥
ইহাতে বুঝিনু তুমি দেবতা নিশ্চয়।
দয়ায় দিয়াছ দেখা দেহ পরিচয় ॥
তপ জপ জানি নাহি ধ্যান জ্ঞান আর।
তবে যে দিয়াছ দেখা দয়া সে তোমার ॥

১ সোনা।

যে দয়া করিল মোর এ ভাগ্য উদয়।
সেই দয়া হৈতে মোরে দেহ পরিচয় ॥
ছাড়াইতে নারি দেবী কহিলা হাসিয়া।
কহিয়াছি সত্য কথা বুঝহ ভাবিয়া ॥
আমি দেবী অন্নপূর্ণা প্রকাশ কাশীতে।
চৈত্র মাসে মোর পূজা শুক্ল অষ্টমীতে ॥
কত দিন ছিনু হরিহোড়ের নিবাসে।
ছাড়িলাম তাব বাড়ী কন্দলের ত্রাসে ॥
ভবানন্দ মজুন্দার নিবাসে রহিব।
বব মাগ মনোনীত যাহা চাহ দিব ॥
প্রণমিয়া পাটুনী কহিছে যোড় হাতে।
আমাব সন্তান যেন থাকে দুধে ভাতে ॥
তথাস্তু বলিয়া দেবী দিলা ববদান।
দুধে ভাতে থাকিবেক তোমার সন্তান ॥
বর পেয়ে পাটুনী ফিরিয়া ঘাটে যায়।
পুনর্ব্বাব ফিবে চাহে দেখিতে না পায় ॥
সার্ত্তপাঁচ-মনে করি প্রেমেতে পূরিল।
ভবানন্দ মজুন্দারে আসিয়া কহিল ॥
তার বাক্যে মজুন্দারে প্রত্যয় না হয়।
সোনার সেঁউতী দেখি করিলা প্রত্যয় ॥
আপন মন্দিরে গেলা প্রেমে ভয়ে কাঁপি।
দেখেন মেঝায় এক মনোহর ঝাঁপি ॥
গন্ধে আমোদিত ঘর নৃত্য বাদ্য গান।
কে বাজায় নাচে গায় দেখিতে না পান ॥
পুলকে পূরিল অঙ্গ ভাবিতে লাগিলা।
হইল আকাশবাণী অন্নদা আইলা ॥
এই ঝাঁপি যত্নে রাখ কভু না খুলিবে।
তোর বংশে মোর দয়া প্রধানে থাকিবে ॥

আকাশ বাণীতে দয়া জানি অন্নদার।
দণ্ডবত হৈলা ভবানন্দ মজুন্দার ॥
অন্নপূর্ণাপূজা কৈলা কত কব তার।
নানামতে সুখ বাড়ে কহিতে অপার ॥
করুণাকটাক্ষ চয়[১] উত্তর উত্তর।
সংক্ষেপে রচিত হৈল কহিতে বিস্তর ॥
ইতঃপর কহে শুন রায় গুণাকর।
প্রতাপআদিত্য মানসিংহের সমর ॥

১। সমূহ।

সমাপ্ত